# হিন্দুধর্ম্মের শ্রেষ্ঠতা।

শ্রী রাজনারায়ণ বসু প্রণীত।

কলিকাতা।

জাতীয় যন্ত্রে মুদ্রিত।

১৭৯৪ শক

# অনুক্রমণিকা।

বিগত ৩১ ভাদ্র দিবসে আমি জাতীয় সভায় হিন্দু-ধর্ম্মের শ্রেষ্ঠতা বিষয়ে উপস্থিত মতে একটী বক্তৃতা করি। সেই দিবসের অধিবেশনে শ্রদ্ধাস্পদ শ্রীযুক্ত বাবু দেবেন্দ্র-নাথ ঠাকুর মহাশয় সভাপতি ছিলেন। ঐ বক্তৃতা দিবার কিছুদিন পর যত দূর তাহা স্মরণ হইল লিপিবদ্ধ করিয়াছিলাম তাহাতে এই প্রস্তাবের উৎপত্তি হইয়াছে। ন্যাশন্যাল্ পেপর্ ও ইংলণ্ডের বিখ্যাত টাইমস্ পত্রে ঐ বক্তৃতার সংক্ষেপ বিবরণ ইংরাজীতে প্রকাশিত হইয়াছিল। যাহারা বাঙ্গলা জানেন না তাঁহারদিগের জ্ঞাপনার্থ উল্লিখিত দুই বিবরণ এখানে উদ্ধৃত করিলাম। ন্যাশন্যাল পেপরের সম্পাদকের অনুমতি লইয়া ঐ পত্রে প্রকাশিত বিবরণ স্থানে স্থানে সংশোধন করিয়া দিলাম। সনাতন ধর্ম্মরক্ষিণী সভার মান্যাগ্র-গণ্য সভাপতি শ্রীল শ্রীযুক্ত রাজা কালীকৃষ্ণ দেব বাহাদুর জাতীয় সভায় ঐ বক্তৃতা সম্বন্ধে যাহা বলিয়াছিলেন তাহাও এখানে উদ্ধৃত করিলাম।

## REPORT

OF A

LECTURE ON THE "SUPERIORITY OF HINDUISM TO OTHER PREVAILING RELIGIONS."

*(From the National Paper.)*

The Lecturer began with defining Hindooism as the worship of Brahma or the One Supreme Being, whose knowledge and worship all the Hindoo Shastras agree in asserting to be the sole cause of salvation, and other forms of Hindoo worship and the observance of rites and ceremonies as preliminary means for ascending to that knowledge and worship. For a knowledge of Hindooism, the lecturer said we must consult the Hindoo

Scriptures, which are 1st the Srutis or the Vedas, 2nd the Smritis, 3rd the Puranas, including what are called Itihashes, the Ramayana and the Mahabharut, and, lastly, the Tantras. He said he can not include the Darshanas in the canon of Hindoo scriptures as they treat of philosophy and not of religion. He then gave a brief description of each of these scriptures. He then proceeded to show the grosser aspect of Hindooism, namely 1stly idolatry, 2ndly, pantheism, 3rdly asceticism and austere mortification, 4thly the system of caste, and proved that they are not sanctioned by the higher teachings of the non-Vedic scriptures, much less by the Vedic scriptures. The Lecturer then proceeded to refute the charges brought against Hindooism, 1stly that it does not inculcate the necessity of repentance as other Scriptures do; 2ndly, that it does not worship God as the Father and Mother of the universe; 3rdly, that it does not treat of Divine Love, the highest point of development of every religion, and, 4thly, that it does not inculcate forgiveness towards enemies as the Christian Scriptures do. In corroboration of what he said on the subject he cited innumerable texts from the Hindoo Scriptures. The lecturer then showed the superiority of Hindooism to other prevailing religions in these respects:—

I. That the name of the Hindoo Religion is not derived from that of any man as that of Christianity, Mohammedanism or Buddhism is. This shows its independent and catholic character.

II. That it does not acknowledge a mediator between the object of devotion and the worshipper. The Hindoo worshipping Shiva or Vishnu or Durga as the Supreme Being, recognises no mediator between him and the object of his worship The idea of *Nabee* or prophet is peculiar to the Shemetic religions.

III. That the Hindoo worships God as the Soul of the soul, as nearer and dearer to him than he is to himself. This idea pervades the whole of Hindooism.

IV. That the idea of holding intimate communion with God even at the time of worldly business demanding the utmost attention of man is peculiar to the Hindoo Religion.

V. That the scriptures of other nations inculcate the practice of piety and virtue for the sake of eternal happiness while Hindooism maintains that we should worship God for the sake of God alone and practise virtue for the sake of virtue.

VI. That the Hindoo Scriptures inculcate universal benevolence while other Scriptures have only man in view.

VII. That the idea of a future state entertained by the Hindoo Religion is superior to other religions, as it allows an expiatory process to sinners by means of transmigration while Christianity and Mohammedanism maintain an eternal heaven and an eternal hell. The Hindoo

doctrine of a future state is also superior to that of other religions in as much as it maintains higher states of existence in consonance to the law of progress prevalent in nature.

VIII. That Hindooism is preminently tolerant to all other religions and believes that each man will obtain salvation if he follows his own religion.

IX. That Hindooism maintains inferior stages of religious belief in its own bosom in harmony with the nature of man who cannot but pass through several stages of religious development before being able to grasp the Supreme Being.

X. That the Hindoo maintains that religion should guide every action of life. It has been truly said "that the Hindoo eats, drinks and sleeps religiously."

XI. That the Hindoo Religion is of a very comprehensive character as grasping within its embrace all human knowledge, all civil polity, and all domestic economy, impenetrating every concern of human life with the sublime influence of religion.

XII. The extreme antiquity of the Hindoo Religion as existing from before the rise of history, thereby showing that there is much in it which can secure a permanent hold over the mind of man.

The lecturer then proceeded to show the especial excellence of Gyan Kanda or the superior portion of Hindooism as testified in its ideas of the nature of God and of revelation, its disbelief in incarnation and mediation, its rejection of all ritual observances, the stress which it lays on *Dhyan* or the contemplation of God as transcending the inferior offices of prayer and praise, and its having no appointed time or place of worship and recognising no pilgrimages to distant shrines. The lecturer then showed that Brahmo Dharma is the highest developed form of Hindooism, and as such is not distinct from it though it is at the same time entirely catholic in its character. The lecturer then said we need not borrow any thing from other religions The Hindoo Religion contains like the Ocean that washes the shores of India gems without number and will never perish as long as that country exists. The lecturer concluded with an eloquent exhortation to the audience not to leave off the name of Hindoo which is connected with a thousand sacred and fond associations.

(*From the Times.*)

A lecture, the mere title of which will startle a great many people in England, was delivered in Calcutta last week by the minister of the Adi Samaj, the elder body of the Brahmos. * * * The leaders of this section of the Brahmos are a highly respectable body of men, well-educated, generally calm and thoughtful and thoroughly respected by all classes of their countrymen. The minister of this body startled Calcutta, at least the religious

part of it, by annoupcing a lecture on "The Superiority of Hinduism to every other Existing Religion." This was meeting Christians in a very unusual way.

The lecturer held that Hindooism was "superior" because it owed its name to no man; because it acknowledged no mediator between God and man; because the Hindoo worships God at all times, in business and pleasure, and every thing; because, while other Scriptures inculcate the practice of piety and virtue for the sake of eternal happiness, the Hindoo Scriptures alone maintain that God should be worshipped for the sake of God alone, and virtue practised for the sake of virtue alone; because Hindooism inculcates universal benevolence, while other faiths merely refer to man; because Hindooism is non-sectarian, (believing that all faiths are good), non-proselytizing, pre-eminently tolerant, devotional to an entire abstraction of the mind from time and sense, and the concentration of it on the Divine; of an antiquity running back to the infancy of the human race, and from that time till now influencing in all particulars, the greatest affairs of the state and the most minute affairs of domestic life.

These are some of the points insisted upon by the lecturer and many a long day will it be, I fear, before we shall alter the people's faith in these points which they can reason about as cleverly as any Englishman among our best theologians here and with a surprising power of illustration from the general history of nations. The lecture was replied to on another evening by the principal of the Free Church College, in the College Hall, and he was met there by several disputants on the previous lecturer's ground by whom his views were roundly questioned. This of itself will show how necessary it is to have an able and thoroughly educated class of men as missionaries in India. The Christian lecturer (an able and gentlemanly scholar) claimed to include among the sacred books of the Hindus the Tantras (*Darshanas* ?). A young Hindu, writing immediately after, asked, Why, then do not Christians include among their sacred scriptures the works of Duns Scotus and Thomas Aquinas? Be the point discussed what it may, it will not be doubted that in dealing with such persons the only weapon of the slightest use is reason.

জাতীয় সভায় সনাতন ধর্ম্মরক্ষিণী সভার সভাপতি শ্রীল শ্রীযুক্ত রাজা কালীকৃষ্ণ দেব বাহাদুরের বক্তৃতা হইতে উদ্ধৃত।

"বিগত সভার কার্য্য বিবরণে বাবু রাজনারায়ণ বসু মহাশয়ের সুচারু বক্তৃতার স্থূলমর্ম্ম 'ন্যাশন্যাল পেপর" নামক সমাচার পত্রে পাঠ করিয়া তাঁহার প্রগাঢ় বুদ্ধিমত্তা ও শীলতার পরিচয় প্রাপ্ত হইয়া আমি পরম সন্তোষ লাভ করিয়াছি, তজ্জন্য তিনি সাধুবাদের ভাজন হইয়াছেন।"

কলিকাতা,
১১ মাঘ, ১৭৯৪ শক।

শ্রী রাজনারায়ণ বসু।

# হিন্দুধর্ম্মের শ্রেষ্ঠতা।

হিন্দুধর্ম্মের বিষয় বলিতে গেলে প্রথমতঃ এই অবধারণ করা কর্ত্তব্য যে, হিন্দুধর্ম্ম কাহাকে বলে? বিবেচনা করিলে প্রতীত হইবে যে পরব্রহ্মের উপাসনাই হিন্দুধর্ম্ম। সকল হিন্দুশাস্ত্র সমস্বরে পরব্রহ্মের উপাসনা প্রতিপাদন করে। সকল শাস্ত্র সমস্বরে এই কথা বলে যে পরব্রহ্মের উপাসনা ব্যতীত মুক্তিলাভ হয় না। ব্রহ্মই হিন্দুধর্ম্মের মধ্যবিন্দু। জ্ঞানীরা জ্ঞানযোগ দ্বারা পরব্রহ্মকে উপলব্ধি করিতে এবং তাঁহার ধ্যান ধারণায় রত হইয়া তাঁহাকে লাভ করিতে চেষ্টা করেন। কর্ম্মীরাও সকল কর্ম্মের শেষে "ব্রহ্মার্পিণমস্তু" বলিয়া কর্ম্মের ফলাফল পরব্রহ্মে অর্পণ করেন। শ্রুতি অর্থাৎ বেদেতে পরব্রহ্মের স্বরূপ কথিত হইয়াছে। স্মৃতি-তেও মনুষ্যের নানা প্রকার কর্ত্তব্যের মধ্যে ব্রহ্মলাভ জন্য কিং কর্ত্তব্য, তাহাও পরিব্যক্ত হইয়াছে। পুরাণেও উক্ত হইয়াছে যে ব্রহ্মকে লাভ না করিলে কখন মুক্ত হইতে পারা যায় না। তন্ত্রেতেও সেই রূপ। এই সকল শাস্ত্রে অসংখ্য দেব দেবীর কথা আছে, কিন্তু ব্রহ্মের শক্তি অথবা লক্ষণই রূপকচ্ছলে দেবদেবীরূপে কল্পিত হইয়াছে। ঈশ্বরের সৃজন শক্তি ব্রহ্মা রূপে কল্পিত হইয়াছে; তাঁহার পালন শক্তি বিষ্ণু রূপে কল্পিত হইয়াছে; তাঁহার সংহার শক্তি শিব রূপে কল্পিত হইয়াছে। শ্রীমদ্ভাগবতে উক্ত হইয়াছে "অষ্টাদয়োহরি-

বিরিঞ্চিহরেতিসংজ্ঞা"। সর্ব্বপ্রধান দেবতারাও ব্রহ্মোপাসক বলিয়া শাস্ত্রের অনেকানেক স্থানে কথিত হইয়াছে যথা,— মহাভারতের শান্তি পর্ব্বের ৫৩ অধ্যায়ে উক্ত হইয়াছে "সধ্যানপথমাবিশ্য সর্ব্বজ্ঞানানি মাধবঃ। অবলোক্য ততঃ পশ্চাৎ দধ্যৌ ব্রহ্ম সনাতনং॥" শ্রীকৃষ্ণ ধ্যানপথে আবিষ্ট হইয়া সমস্ত জ্ঞান আলোচনা করিয়া তৎ পশ্চাৎ সনাতন ব্রহ্মকে ধ্যান করিলেন। এতদ্দ্বারা বিলক্ষণ প্রতিপন্ন হইতেছে যে ব্রহ্মই হিন্দুধর্ম্মের মধ্যবিন্দু, ব্রহ্মোপাসনাই হিন্দু ধর্ম্ম।

সকল ধর্ম্মের শাসন আছে। হিন্দুধর্ম্মের শাসন ও উপদেশ কি, তাহা হিন্দু ধর্ম্মগ্রন্থ পাঠ করিলে জানিতে পারা যায়। এই সকল ধর্ম্মগ্রন্থ কি, না, শ্রুতি, স্মৃতি, পুরাণ ও তন্ত্র। মহাভারত ও রামায়ণ, এই দুই খানি গ্রন্থকে ইতিহাস বলে। কিন্তু আমি তাহাদিগের প্রকৃতি বিবেচনা করিয়া তাহাদিগকে পুরাণ মধ্যে গণনা করিলাম। শ্রুতি অর্থাৎ বেদ সর্ব্বপ্রধান শাস্ত্র। শ্রুতির অর্থ, যাহা পরম্পরায় এক মুখ হইতে আর এক মুখে শুনা হইয়াছে। তৎকালে লেখার সৃষ্টি ছিল না; গুরু শিষ্যকে বলিতেন, আবার তিনি অপর কাহাকে অথবা তাহার শিষ্যকে বলিতেন, এইরূপে কালপ্রবাহে উহা বহুকাল চলিয়া আসিতেছিল, এই জন্য লোকে বেদকে শ্রুতি বলিয়া ডাকিত। শ্রুতির অর্থ স্মরণ করিয়া মনু প্রভৃতি ধর্ম্মপ্রবর্ত্তকেরা যাহা বলিয়াছেন তাহাই স্মৃতি নামে প্রসিদ্ধ। শ্রুতি ও স্মৃতির মতে যেখানে বিরোধ হয়, সেখানে শ্রুতিই গরীয়সী জ্ঞান করিতে হইবে। "শ্রুতিস্মৃতিবিরোধেতু শ্রুতিরেব গরীয়সী।" শ্রুতি অর্থাৎ বেদ দুই অংশে

বিভক্ত; মন্ত্র ও ব্রাহ্মণ। মন্ত্রের অন্য নাম সংহিতা। সংহিতাতে ইন্দ্রাদি দেবতার স্তব আছে। ব্রাহ্মণে সংহিতার অর্থ ব্যাখ্যাত হইয়াছে। ব্রাহ্মণের শেষ ভাগ উপনিষৎ। তাহাতে একমাত্র অদ্বিতীয় ঈশ্বরের কথা আছে; তাহা বেদের অন্ত ভাগ বলিয়া তাহাকে বেদান্ত বলা যায়। অনেকে ব্যাসপ্রণীত বেদান্তসূত্রকে বেদান্ত কহেন কিন্তু প্রকৃত বেদান্ত উপনিষৎ। বেদ চারি অংশে বিভক্ত। ঋক্, যজুঃ, সাম, অথর্ব্ব। ঋক্ দেবতাদিগের স্তব, যজুঃ যজ্ঞের বিধি, এবং সাম ধর্ম্মসঙ্গীত। অথর্ব্ব বেদে এই সকলই আছে। বেদ ভিন্ন ভিন্ন সময়ে ভিন্ন ভিন্ন স্থানে ভিন্ন ভিন্ন ঋষি দ্বারা রচিত। মধ্যে মধ্যে এক এক জন ঋষি উত্থিত হইয়া এই সকল মুখপরম্পরাগত শ্রুতিকে সংগ্রহ করিয়া শ্রেণীবদ্ধ করিতেন। এই সকল শ্রুতি সংগ্রহকর্ত্তাদিগের নাম ব্যাস। অনেক ব্যাস জন্মিয়াছিলেন; শেষ ব্যাস কৃষ্ণদ্বৈপায়ন। আমাদের দেশে রঘুনন্দনের স্মৃতি বলিয়া যাহা প্রচলিত আছে, তাহা কোন বিশেষ স্মৃতি নহে। তাহা অনেক স্মৃতি হইতে সংগৃহীত। রঘুনন্দনের সংগ্রহ নিতান্ত আধুনিক গ্রন্থ। প্রধান স্মৃতিকর্ত্তাদিগের নাম এই—

> মন্বত্রিবিষ্ণুহারীতযাজ্ঞবল্ক্যোসনোঽঙ্গিরা।
> যমাপস্তম্বসম্বর্ত্তা কাত্যায়নোবৃহস্পতিঃ॥
> পরাশরোব্যাসশংখলিখিতাদক্ষগৌতমৌ।
> শাতাতপোবশিষ্টশ্চ ধর্ম্মশাস্ত্রপ্রয়োজকঃ॥

মনু, অত্রি, বিষ্ণু, হারীত, যাজ্ঞবল্ক্য, উসন, অঙ্গিরা, যম, আপস্তম্ব, সম্বর্ত্তা, কাত্যায়ন, বৃহস্পতি, পরাশর, ব্যাস, শংখ, লিখিত, দক্ষ, গৌতম, শাতাতপ, বশিষ্ট, ইহারাই ধর্ম্মশাস্ত্রের প্রয়োজক।

পুরাণের সংখ্যা আঠারটী। তাহাদের নাম, গরুড়, কূর্ম্ম, বরাহ, মার্কণ্ডেয়, লিঙ্গ, স্কন্দ, বিষ্ণু, শিব, মৎস্য, পদ্ম, ব্রহ্ম, ভাগবত, নারদ, অগ্নি, ভবিষ্য, বামন, ব্রহ্মাণ্ড, ব্রহ্মবৈবর্ত্ত। এতদ্ব্যতীত মহাভারত ও শ্রীমদ্ভাগবত পুরাণ মধ্যেও গণ্য করা যাইতে পারে। তদ্ভিন্ন অনেক উপপুরাণ আছে। তন্ত্র সর্ব্বাপেক্ষা আধুনিক শাস্ত্র।

হিন্দুধর্ম্মের বিষয়ে তত্ত্বানুসন্ধান করিতে গেলে, প্রথম ঋগ্বেদের উপরেই দৃষ্টি পতিত হয়। পৃথিবীর মধ্যে ঋগ্বেদ অত্যন্ত প্রাচীন গ্রন্থ। উহার অপেক্ষা প্রাচীন গ্রন্থ আর নাই। ঋগ্‌বেদে কি দেখিতে পাওয়া যায়? আর্য্যগণ ভৌতিক পদার্থের এক এক অধিষ্ঠাত্রী দেবতা কল্পনা করিয়া তাঁহাদের আরাধনা করিতেন। তাঁহারা পরমব্রহ্মকে খণ্ড খণ্ড করিয়া উপাসনা করিতেন। তাঁহারা ঈশ্বরকে অবিজ্ঞাত থাকিয়া বায়ু নামে বায়ুর অধিষ্ঠাত্রী দেবতাকে ঈশ্বর মনে করিয়া উপাসনা করিতেন; মিত্র নামে সূর্য্যের অধিষ্ঠাত্রী দেবতাকে ঈশ্বর মনে করিয়া উপাসনা করিতেন; বরুণ নামে জলের অধিষ্ঠাত্রী দেবতাকে ঈশ্বর বলিয়া উপাসনা করিতেন। তাঁহারা পরব্রহ্মকে অবিজ্ঞাত থাকিয়া এই সকল দেবতাকে ব্রহ্মের স্থানীয় করিয়া উপাসনা করিতেন। কিন্তু সেই আদিম আর্য্যেরা যে কেবল সূর্য্য চন্দ্রের অধিষ্ঠাত্রী দেবতার আরাধনা করিতেন, সাক্ষাৎ ব্রহ্মকে যে অবগত ছিলেন না, এমনও নহে। সেই ঋকের মধ্যেই "সত্যংজ্ঞানং অনন্তং ব্রহ্ম" সেই ঋকের মধ্যেই "দ্বাসুপর্ণা সযুজা সখায়া," সেই ঋকের মধ্যেই "বিশ্বতশ্চক্ষুরুত বিশ্বতো মুখঃ" প্রভৃতি বিখ্যাত ব্রহ্ম প্রতিপাদক বাক্য প্রাপ্ত হওয়া যায়।

তাঁহারা স্পষ্ট জানিয়াছিলেন যে "একং সদ্বিপ্রা বহুধাবদন্তি অগ্নিং যমং মাতরিশ্বানমাহু।" এক সৎপদার্থকে বিপ্র সকল অগ্নি, যম, বায়ু, এই সকল নামে উক্ত করেন। সেই আদিম আর্য্যগণ ঈশ্বরের সহিত মনুষ্যের গাঢ় সম্বন্ধ বুঝিতে পারিয়াছিলেন। ঈশ্বর মনুষ্যের পিতা মাতা ইহা তাঁহারা অবগত ছিলেন। "ত্বং হি নঃ পিতা বসো ত্বং হিনো মাতা" তুমি আমারদিগের পিতা, তুমি আমারদিগের মাতা। তাঁহারা ঈশ্বরকে "সখা পিতা পিতৃতমঃ পিতৃণাম্" সখা, পিতা, পিতৃগণের মধ্যে পরম পিতা বলিয়া জানিতেন। তাঁহারা ঈশ্বরকে সখা বলিয়া জানিতেন; তাঁহার বন্ধুতা, তাঁহার সহবাস, তাঁহাদের অত্যন্ত সুখকর বোধ হইত। এই জন্য তাঁহারা বলিয়া গিয়াছেন, "স্বাদু সখ্যং স্বাদ্বীপ্রণীতীঃ" তোমার বন্ধুতা অতি সুস্বাদু, তোমার নেতৃত্বও সুস্বাদু। তাঁহারা আরো বলিয়াছেন, "ত্বমস্মাকং তবাস্মি" তুমি আমারদের, আমরা তোমার। এইত ঋগ্বেদের কথা বলিলাম। উপনিষদে দেখা যায় যে তৎকালের ঋষিরা যেমন ঈশ্বরকে সর্ব্বত্র দেখিতেন; তেমনি তাঁহাকে আত্মার আত্মারূপে উপলব্ধি করিতেন। "তিনি আত্মার আত্মা" এই পরম সত্য প্রাচীন হিন্দুদিগের হৃদয়ে প্রথম প্রকাশিত হইয়াছিল। পিতা মাতা অপেক্ষা আত্মার আত্মা যে নিকটের সম্বন্ধ, তাহার সন্দেহ নাই। এইরূপে ঈশ্বরের সহিত মনুষ্যের কি নিকটতম কি গূঢ়তম সম্বন্ধ, তাহা উপনিষৎকার ঋষিগণ সুস্পষ্টরূপে জানিতে সক্ষম হইয়াছিলেন। বৈদিক সংহিতাতে বাহ্যবস্তুতে ঈশ্বরের আরোপ দেখা যায়, উপনিষদে এই কথা পাওয়া যায়

যে যিনি বাহ্যবস্তুতে, তিনিও আত্মাতে, "যশ্চায়ং পুরুষে যশ্চাসাবাদিত্যে সএকঃ" যিনি এই আত্মাতে, তিনি এই আদিত্যে, তিনিই এক মাত্র। "তমাত্মস্থং যেঽনুপশ্যন্তি ধীরাস্তেষাং শান্তিঃ শাশ্বতী নেতরেষাং" তাঁহাকে যে সকল ধীরেরা আত্মস্থ করিয়া জানেন তাঁহারদিগের নিত্য শান্তি হয়, তদ্ব্যতীত শাশ্বতী শান্তি আর কেহ লাভ করিতে পারে না। উপনিষৎ বেদের শিরোভাগ। উপনিষদের পর স্মৃতি রচিত হয়। রাজনীতি, দণ্ড-নীতি, গার্হস্থ্য কর্ম্মের বিধি, এই সকল স্মৃতিতে পাওয়া যায়। ধর্ম্মগ্রন্থের মধ্যে আমি দর্শনকে গণ্য করিলাম না কারণ, তাহা কেবল বিচার গ্রন্থ-মাত্র। দর্শনকে ধর্ম্মগ্রন্থ বলিয়া কোন দেশেই গ্রহণ করে না। এদেশেও উহা ধর্ম্ম বিষয়ে শ্রুতি, স্মৃতি, পুরাণ ইত্যাদির ন্যায় প্রামাণিক গ্রন্থ নহে।* পুরাণের মধ্যে মহাভারত ও ভাগবত পুরাণ প্রধান। ভাগবতপ্রণেতা তৎকালে দর্শনশাস্ত্রীয় শুষ্কতর্কের প্রবলতা দেখিয়া বিরক্ত হইয়া ঈশ্বরকে ভক্তি ও প্রীতি করিবার উপদেশ আবশ্যক বোধে ভাগবত রচনা করেন। ভক্তি কি, তাহা ভাগবত ব্যাখ্যাকারী শাণ্ডিল্যসূত্রে ব্যক্ত হইয়াছে, "অত্যন্তানুরক্তিরীশ্বরে ভক্তিঃ।" তন্ত্রের মধ্যে প্রধান মহ নির্ব্বাণ তন্ত্র। এই তন্ত্রে পরমব্রহ্মের উপাসনা সম্বন্ধীয় অতি আশ্চর্য্য উপদেশ সকল প্রাপ্ত হওয়া যায়। এই সকল গ্রন্থ সর্ব্বত্র মান্য। তন্ত্র প্রধানতঃ বঙ্গদেশে মান্য। এই সকল গ্রন্থ হিন্দুধর্ম্মের প্রধান

* যেমন ইউরোপে "Philosophy" আমাদিগের মধ্যে দর্শনও সেইরূপ।

শাস্ত্র। এই সকল গ্রন্থ দ্বারা জানিতে পারাযায় হিন্দু-ধর্ম্ম কি?

হিন্দুধর্ম্মের শ্রেষ্ঠতা প্রতিপাদন করা অদ্যকার বক্তৃতার বিষয়। হিন্দুধর্ম্মের শ্রেষ্ঠতা প্রতিপাদন করিতে গেলে অগ্রে হিন্দুধর্ম্ম বিষয়ে কতকগুলি অমূলক প্রবাদকে নিরাকরণ করা আবশ্যক।

উল্লিখিত অমূলক প্রবাদ সকলের মধ্যে প্রথম অমূলক প্রবাদ এই যে হিন্দুধর্ম্ম পৌত্তলিকতা-প্রধান-ধর্ম্ম। কিন্তু বস্তুতঃ হিন্দুধর্ম্ম পৌত্তলিকতা-প্রধান-ধর্ম্ম নয়। পৌত্তলিকতার নিন্দা, হিন্দুধর্ম্মে বিলক্ষণ প্রাপ্ত হওয়া যায়। মহাত্মা রাজা রামমোহন রায় বিবিধ শাস্ত্র হইতে অনেক যত্নের সহিত নিম্নোল্লিখিত শ্লোক সকল সংগ্রহ করিয়া তাহা দেখাইয়া গিয়াছেন।

চিন্ময়স্যাদ্বিতীয়স্য নিষ্কলস্যাশরীরিণঃ।
উপাসকানাং কার্য্যার্থং ব্রহ্মণোরূপকল্পনা॥
রূপস্থানাং দেবতানাং পুং স্ত্র্যংশাদিককল্পনা॥

স্মার্ত্তধৃত যমদগ্নি বচন।

জ্ঞানস্বরূপ অদ্বিতীয় উপাধিশূন্য শরীর রহিত যে পরমেশ্বর তাঁহার রূপের কল্পনা সাধকের নিমিত্ত হইয়াছে; রূপ কল্পনা স্বীকার করিলে পুরুষের অবয়ব, স্ত্রীর অবয়ব ইত্যাদি অবয়বের সুতরাং কল্পনা করিতে হয়।

রূপনামাদিনির্দ্দেশবিশেষণবিবর্জ্জিতঃ
অপক্ষয়বিনাশাভ্যাং পরিণামার্ত্তিজন্মভিঃ।
বর্জ্জিতঃ শক্যতে বক্তুং যঃ সদাস্তীতি কেবলম্॥

বিষ্ণুপুরাণ

পরমাত্মা রূপনাম ইত্যাদি বিশেষণ রহিত, নাশ রহিত, অবস্থান্তর শূন্য, দুঃখ ও জন্ম বিহীন হয়েন; কেবল আছেন এই মাত্র বলিয়া তাঁহাকে কহা যায়।

অপ্সু দেবামনুষ্যাণাং দিবি দেবামনীষিণাং।
কাষ্ঠলোষ্ট্রেষু মূর্খাণাং যুক্তস্যাত্মনি দেবতা॥

স্মার্ত্তধৃত শাতাতপ বচন।

জলেতে ঈশ্বর বোধ ইতর মনুষ্যদিগের হয়, গ্রহাদিতে ঈশ্বর বোধ দেব জ্ঞানীরা করেন, কাষ্ঠ মৃত্তিকা ইত্যাদিতে ঈশ্বর বোধ মূর্খেরা করে; পরমাত্মাতে ঈশ্বর বোধ জ্ঞানীরা করেন।

পরে ব্রহ্মণি বিজ্ঞাতে সমস্তৈর্নিয়মৈরলং।
তালবৃন্তেন কিং কার্য্যং লব্ধে মলয়মারুতে॥

কুলার্ণব।

পরব্রহ্মের জ্ঞান হইলে কর্ম্মকাণ্ডাদি কোন নিয়মের প্রয়োজন থাকে না। যেমন মলয়ের বাতাস পাইলে তাল বৃন্ত কোন কার্য্যে আইসে না।

এবঙ্গুণানুসারেণ রূপানি বিবিধানিচ।
কল্পিতানি হিতার্থায় ভক্তানামল্পমেধসাং॥

মহানির্ব্বান তন্ত্র।

এইরূপ গুণের অনুসারে নানা প্রকার রূপ অল্পবুদ্ধি ভক্তদিগের নিমিত্ত কল্পনা হইয়াছে।

মনসা কল্পিতামূর্ত্তি র্নৃণাঞ্চেন্মোক্ষসাধনী।
স্বপ্নলব্ধেন রাজ্যেন রাজানো মানবাস্তদা॥

মহানির্ব্বান তন্ত্র।

মনঃ কল্পিত মূর্ত্তি যদি মানবগণের মুক্তির কারণ হয়, তবে স্বপ্নলব্ধ রাজ্যের দ্বারাও মনুষ্য অনায়াসে রাজা হইতে পারে।

বালক্রীড়নবৎ সর্ব্বং রূপনামাদিকল্পনাং।
বিহায় ব্রহ্মনিষ্ঠো যঃ স মুক্তোনাত্র সংশয়ঃ॥

মহানির্ব্বাণ তন্ত্র।

নাম রূপাদি কল্পনাকে বালক্রীড়াবৎ জানিয়া মনুষ্য সৎ স্বরূপ পরমেশ্বরের উপাসনা দ্বারা মুক্ত হয়েন, ইহাতে সন্দেহ নাই।

মৃচ্ছিলাধাতুদার্ব্বাদিমূর্ত্তাবীশ্বরবুদ্ধয়ঃ।
ক্লিশ্যন্তি তপসামূঢ়াঃ পরাং শান্তিং ন যান্তি তে॥

শ্রীমদ্ভাগবত।

যে সমস্ত মূঢ় মনুষ্য মৃত্তিকা প্রস্তর তথা স্বর্ণ প্রভৃতি ধাতু এবং কাষ্ঠ দ্বারা নির্ম্মিত বিগ্রহে ঈশ্বর জ্ঞান করে, তাহারা ক্লেশ ভোগ করিয়া থাকে। পরম শান্তি লাভ করিতে সমর্থ হয় না।

ন কর্ম্মণা বিমুক্তঃ স্যান্ন মন্ত্রারাধনেন বা।
আত্মনাত্মনমাজ্ঞায় মুক্তোভবতি মানবঃ॥

মহানির্ব্বাণ তন্ত্র।

মনুষ্য কর্ম্ম দ্বারা মুক্তিলাভ করিতে সমর্থ হয় না, মন্ত্র বা আরাধনার দ্বারা মুক্তিভাজন হয় না, কেবল আত্মা দ্বারা আত্মাকে জানিতে পারিলেই মুক্ত হয়।

যোমাং সর্ব্বেষু ভূতেষু সন্তমাত্মানমীশ্বরং
হিত্বার্চ্চাং ভজতে মৌঢ্যাৎ ভস্মন্যেব জুহোতি সঃ॥

শ্রীমদ্ভাগবত।

সকল প্রাণিতে বর্ত্তমান সকলের আত্মা ও ঈশ্বর যে আমি আমাকে মূঢ়তা প্রযুক্ত যে ত্যাগ করিয়া প্রতিমা পূজা করে সে ভস্মে হোম করিয়া থাকে।

সাকারমনৃতং বিদ্ধি নিরাকারন্তু নিশ্চলং।

অষ্টাবক্র সংহিতা।

সাকারকে মিথ্যা বলিয়া জান, নিরাকার পরব্রহ্মকে অচল সত্য জ্ঞান কর।

তোয়োধিনা যথা নাস্তি পিপাসানাশকারণং।
তত্ত্বজ্ঞানবিনা দেবি তথা মুক্তির্নজায়তে॥

কুলার্ণব তন্ত্র।

হে দেবি! জল বিনা যেমন পিপাসা শান্তি হয় না, তেমনি তত্ত্বজ্ঞান বিনা মুক্তিলাভ হয় না।

নানা শাস্ত্রের এই সকল বাক্য দ্বারা প্রতিপাদিত হইতেছে যে,যে সকল অল্পবুদ্ধি অজ্ঞব্যক্তি নিরাকার অনন্ত পরমেশ্বরকে ধারণা করিতে অসমর্থ,তাহারদিগের উপাসনার সহায়তার নিমিত্ত ব্রহ্মের বিবিধ রূপ কল্পনা হইয়াছে ও বিবিধ পৌত্তলিক ক্রিয়া কলাপের বিধান হইয়াছে। কিন্তু ব্রহ্মস্বরূপকে না জানিলে কদাপি মুক্তি লাভ হয় না। এতদ্দ্বারা প্রমাণ হইতেছে যে হিন্দুধর্ম্ম পৌত্তলিকতা-প্রধান-ধর্ম্ম নহে। পরব্রহ্মের উপাসনাই এ ধর্ম্মের প্রধান উপদেশ। হিন্দু শাস্ত্রে এই কথা ভুয়োভূয়ঃ উক্ত হইয়াছে যে ব্রহ্মকে জানিতে চেষ্টা করিবে, ব্রহ্মজ্ঞান ব্যতীত মুক্তির অন্য উপায় নাই।

হিন্দুধর্ম্ম বিষয়ে আর এক অমূলক প্রবাদ এই যে হিন্দুধর্ম্ম অদ্বৈতবাদাত্মক ধর্ম্ম। যে মতে বলে যে এই সমস্ত সৃষ্ট বস্তুই ঈশ্বর, তাহাকে অদ্বৈতবাদ বলে। এই অদ্বৈতবাদ ইদানীন্তন গ্রন্থে বাহুল্য, উপনিষৎ প্রভৃতিতে অল্পই পাওয়া যায়। উপনিষদে ঈশ্বর হইতে জগৎ পৃথক, ঈশ্বর হইতে জীবাত্মাও পৃথক, এইরূপ বাক্য অনেক স্থানে আছে।

দ্বা সুপর্ণা সযুজা সখায়া সমানং বৃক্ষং পরিষস্বজাতে।
তয়োরন্যঃ পিপ্পলং স্বাদ্বত্ত্যনশ্নন্নন্যোভিচাকশীতি।
সমানে বৃক্ষে পুরুষো নিমগ্নোঽনীশয়া শোচতি মুহ্যমানঃ।
জুষ্টং যদা পশ্যত্যন্যমীশমস্য মহিমানমিতি বীতশোকঃ॥

মুণ্ডকোপনিষৎ।

দুই সুন্দর পক্ষী এক বৃক্ষ অবলম্বন করিয়া রহিয়াছেন। তাঁহারা সর্ব্বদা একত্র থাকেন এবং উভয়ে পরস্পরের সখা। তন্মধ্যে একটী সুখেতে ফল ভোজন করেন, অন্য নিরশন থাকিয়া কেবল দর্শন করেন। জীবাত্মা শরীর মধ্যে নিমগ্ন রহিয়া দীনভাবে মুহ্যমান হইয়া সর্ব্বদাই শোক করিতে থাকে। কিন্তু যখন সর্ব্বসেব্য ঈশ্বরকে ও তাঁহার মহিমাকে দেখিতে পায়, তখন তাহার আর শোক থাকে না।

কঠোপনিষদে আছে, "ছায়াতপৌ ব্রহ্ম বিদো বদন্তি" এই শ্লোকে ঈশ্বর ও জীবাত্মাকে আতপ ও ছায়ার ন্যায় প্রভেদ নিরূপণ করা হইয়াছে।

প্রশ্ন উপনিষদে আছে।

এষহি দ্রষ্টা স্প্রষ্টা শ্রোতা ঘ্রাতা রসয়িতা মন্তা বোদ্ধা কর্ত্তা বিজ্ঞানাত্মা পুরুষঃ। স পরে অক্ষরে আত্মনি সংপ্রতিষ্ঠতে।

এই বিজ্ঞানাত্মা পুরুষ দ্রষ্টা, শ্রোতা, রসয়িতা, মন্তা, বোদ্ধা ও কর্ত্তা, ইনি অক্ষর পরমাত্মাতে সম্প্রতিষ্ঠিত হইয়া রহিয়াছেন।

মনুসংহিতাতে উক্ত আছে।

উপাস্যং পরমং ব্রহ্ম আত্মা যত্র প্রতিষ্ঠিতঃ।

যাহাতে আত্মা প্রতিষ্ঠিত হইয়া রহিয়াছে, তিনিই উপাস্য পরমব্রহ্ম।

তলবকারোপনিষদে উক্ত আছে।

অন্যদেব তদ্বিদিতাদথো অবিদিতাদধি।

তিনি বিদিত কি অবিদিত সকল বস্তু হইতে ভিন্ন।

কঠোপনিষদে উক্ত হইয়াছে।

অন্যত্রাস্মাৎ কৃতাকৃতাৎ।

তিনি এই কার্য্য-কারণবিশিষ্ট জগৎ হইতে ভিন্ন।

শুক্ল যজুর্ব্বেদ সংহিতাতে উক্ত আছে।

ন তং বিদাথ যইমা জজানান্যৎ যুষ্মাকমন্তরং বভূব।

তাঁহাকে তোমরা জান না যিনি এই সকল সৃষ্টি করিয়াছেন? তিনি যে এ সকল হইতে ভিন্ন হইয়াও তোমারদিগের অন্তরে স্থিতি করিতেছেন।

এইরূপ প্রধান প্রধান হিন্দু শাস্ত্রোক্ত বচন দ্বারা যেমন প্রতিপন্ন হয় যে, পরমাত্মা হইতে জীবাত্মা ও জগৎ ভিন্ন, তেমনি হিন্দুদিগের ব্যবহার দ্বারাও প্রতিপন্ন হয় যে সাধারণ হিন্দুবর্গের বিশ্বাস এই যে ব্রহ্ম সমস্ত বস্তু হইতে ভিন্ন। সমস্ত হিন্দুরা বিবিধ প্রকারে সেই পরব্রহ্মের উপাসনা করিয়া থাকেন, যিনি উপাস্য তিনি অবশ্যই উপাসক হইতে ভিন্ন। যখন হিন্দুরা ঈশ্বরের উপাসনা করিয়া থাকেন, তখন ঈশ্বর এবং মনুষ্য এক ইহা তাঁহারা কখনই কার্য্যতঃ বিশ্বাস করেন না, ইহা স্পষ্ট প্রতীত হইতেছে। বেদান্ত-দর্শনে এই অদ্বৈতবাদ প্রাপ্ত হওয়া যায়। এই বেদান্ত-দর্শন শঙ্করাচার্য্য প্রণীত বেদান্তসূত্রের ভাস্য বুঝায়, নিজ বেদান্তসূত্র বুঝায় না; যেহেতু শঙ্করাচার্য্য যেমন বেদান্তসূত্র অদ্বৈত কল্পে ব্যাখ্যা করিয়াছেন, রামানুজস্বামী তেমনি দ্বৈতকল্পে ব্যাখ্যা করিয়াছেন। অতএব উপনিষদের কথা দূরে থাকুক বেদান্তসূত্রও যে অদ্বৈতবাদাত্মক শাস্ত্র তাহা প্রমাণ হয়

না। বেদান্ত শাস্ত্র শঙ্করাচার্য্য প্রণীত। শঙ্করাচার্য্য এক জন অসাধারণ ক্ষমতা-সম্পন্ন লোক ছিলেন। তিনি বত্রিশ বৎসর মাত্র জীবিত ছিলেন। এই বত্রিশ বৎসর বয়সের মধ্যে তিনি অলৌকিক বীর্য্য ও তেজস্বিতা সহকারে ভারত-বর্ষের সর্ব্বত্র আপনার মত প্রচার করিয়াছিলেন। হিমালয় অবধি কন্যাকুমারী পর্য্যন্ত এমন স্থান নাই, যেখানে শঙ্করা-চার্য্যের মঠ দেখিতে না পাওয়া যায়। তিনি বৌদ্ধ, চার্ব্বাক, সৌর, গাণপত্য, শাক্ত, বৈষ্ণব প্রভৃতি সম্প্রদায়স্থ লোক সকলের সহিত তর্ক করিয়া আপনার মত সংস্থাপন করিয়া গিয়াছেন। শঙ্করাচার্য্যের মত ভারতবর্ষে এক্ষণে এমনি প্রচলিত হইয়াছে যে কবির পন্থি, দাদূ পন্থি, নানক পন্থি, চৈতন্য সম্প্রদায়ের ন্যায় শঙ্করাচার্য্যের মতাবলম্বীদিগকে শঙ্করপন্থি অথবা শঙ্কর সম্প্রদায় বলিয়া কেহ ডাকে না। অন্য সকল মতের অনুবর্ত্তী-দিগকে সম্প্রদায় বলিয়া ডাকে, কিন্তু শঙ্করাচার্য্যের অনুবর্ত্তী-দিগকে কেহ শঙ্কর সম্প্রদায় বলিয়া ডাকে না। তাহার কারণ এই যে শঙ্করাচার্য্যের মত ভারতবর্ষে বিস্তৃতরূপে প্রচলিত হইয়াছে। পশ্চিম অঞ্চলের যে অজ্ঞ স্ত্রীলোক সুগভীর কূপ হইতে জল তুলিতেছে, সেও ঐরূপ জল তুলিবার সময় বিচারে জীবাত্মা পরমাত্মা অভেদ ও জগৎ স্বপ্নবৎ বলিয়া থাকে আর মহামহোপাধ্যায় পণ্ডিতও তাঁহার টোলে বসিয়া শিষ্যদিগকে ঐরূপ উপদেশ দেন। শঙ্করাচার্য্যই অদ্বৈত মত ভারতবর্ষে প্রচলিত করিয়া যান; উপনিষদাদি প্রাচীন ধর্ম্মগ্রন্থে ঐ মতের চিহ্ন তত পাওয়া যায় না।

হিন্দুধর্ম্মের বিষয়ে লোকের আর এক অমূলক প্রবাদ

এই যে, হিন্দুধর্ম্ম সম্পূর্ণরূপে সন্ন্যাস ধর্ম্মের পোষকতা করে। তাহাও অযথার্থ। শঙ্করাচার্য্য সন্ন্যাস ধর্ম্মের সৃষ্টিকর্ত্তা। ঋষিরা বনে বাস করিতেন কিন্তু একবারে সংসারাশ্রম পরিত্যাগ করিতেন না। শাস্ত্রে ঋষিপত্নী, ঋষিকুমার ইত্যাদির কথা শ্রবণ করা যায়। তবে তাঁহারা নির্জ্জন স্থান অন্বেষণ করিতেন, কারণ তাহা ঈশ্বরোপাসনার পক্ষে অনেক সহায়তা করে। এখনো ভারতবর্ষের ও অন্যান্য দেশের অনেক গৃহস্থ বৃদ্ধ হইলে সাংসারিক কার্য্য হইতে অবসৃত হইয়া নির্জ্জনে বাস করেন। তাহাদিগকে কখনই সন্ন্যাসী বলা যায় না। ঋষিরা নির্জ্জনে থাকিয়াও লোক সমাজের কার্য্য সম্পাদন করিতেন। তাঁহারা নির্জ্জনে থাকিয়াও রাজনীতি, লোকযাত্রা বিধান, কৃষি প্রভৃতি নানা লোকোপকারী বিদ্যাবিষয়ে গ্রন্থ সকল রচনা করিতেন, রাজ সভায় আসিয়া রাজাকে ধর্ম্মোপদেশ প্রদান করিতেন, এবং রাজ্যে অমঙ্গল ঘটনা ঘটিলে তাহার নিরাকরণ জন্য রাজাকে সৎপরামর্শ প্রদান করিতেন। শ্রীমদ্ভাগবতে আছে।

ভয়ং প্রমত্তস্য বনেষ্বপিস্যাদ্‌যতঃ সআস্তে সহষট্‌সপত্নৈঃ।
জিতেন্দ্রিয়স্যাত্মরতের্বুধস্য গৃহাশ্রমঃ কিন্নু করোত্যবদ্যং॥
যঃ ষট্‌ সপত্নান্‌ বিজিগীষমানো গৃহেষু নির্ব্বিশ্য যতেত পূর্ব্বং।
অত্যেতি দুর্গাশ্রিতউর্জ্জিতারীন ক্ষীণেষু কামং বিচরেদ্বিপশ্চিৎ॥

শ্রীমদ্ভাগবত।

যে প্রমত্ত ব্যক্তির ষড় রিপু প্রবল তাহার বনেও ভয় আছে, আর যে ব্যক্তি জ্ঞানী জিতেন্দ্রিয় ও ঈশ্বরপরায়ন তিনি গৃহাশ্রমে থাকি-

লেও তাঁহার কি দোষ হইতে পারে? যিনি ষড়রিপুকে জয় করিয়া গৃহে ধর্ম্ম সাধন করেন তিনি দুর্গাশ্রিত ব্যক্তির ন্যায় প্রবল শত্রুদিগকে পরাজয় করেন। সেই জ্ঞানী ব্যক্তি ক্ষীণরিপু হইয়া যথেচ্ছা বিচরণ করেন; তাঁহার কোন আশঙ্কা নাই।

শান্তিশতক সকল হিন্দুরা শাস্ত্রসম্মত কাব্য বলিয়া গণ্য করিয়া থাকেন, তাহাতে উক্ত হইয়াছে।

বনেঽপি দোষাঃ প্রভবন্তি রাগিণাং
গৃহেষু পঞ্চেন্দ্রিয় নিগ্রহস্তপঃ।
অকুৎসিতে কর্ম্মণি যঃ প্রবর্ত্ততে
নিবৃত্তরাগস্য গৃহং তপোবনং॥

রিপুপরতন্ত্র লোক সকল বনে থাকিলেও পাপকর্ম্মের অনুষ্ঠান করে; গৃহে পঞ্চেন্দ্রিয় নিগ্রহই তপস্যা। যে জিতেন্দ্রিয় পুরুষ কুৎসিত কর্ম্মে প্রবৃত্ত না হন, তাহার সম্বন্ধে গৃহই তপোবন।

হিন্দুধর্ম্মের বিষয়ে আর এক অমূলক প্রবাদ আছে। তাহা এই যে হিন্দুধর্ম্ম কঠোর তপস্যাবিধায়ক ধর্ম্ম। প্রাচীন হিন্দুদিগের মধ্যে কৃচ্ছ্রসাধন তপস্যা প্রচলিত ছিল বটে, কিন্তু তাঁহারা পাপ কার্য্য হইতে বিরতিই যে প্রধান তপস্যা বলিয়া জানিতেন, তাহার প্রমাণ পাওয়া যাইতেছে।

যে পাপানি ন কুর্ব্বন্তি মনোবাক্‌কর্ম্মবুদ্ধিভিঃ।
তে তপন্তি মহাত্মানো ন শরীরস্য শোষণং॥

মহাভারত।

যে ব্যক্তি মন, বাক্য, কর্ম্ম ও বুদ্ধি দ্বারা পাপ কার্য্য না করেন তিনিই তপস্যা করেন। যিনি শরীর শোষণ করেন তাঁহার তদ্দ্বারা তপস্যা হয় না।

হিন্দুধর্ম্মের বিষয়ে আর এক প্রবাদ এই যে হিন্দুধর্ম্মে পাপক্ষয় নিমিত্ত বহুল কৃচ্ছ্রসাধন প্রায়শ্চিত্তের বিধান আছে কিন্তু অনুতাপ যে প্রকৃত প্রায়শ্চিত্ত, হিন্দুধর্ম্মে তাহার উপদেশ নাই। এই প্রবাদ অমূলক। মনুস্মৃতিতে আছে।

কৃত্বা পাপানি সন্তপ্য তস্মাৎ পাপাৎপ্রমুচ্যতে।
নৈনং কুর্য্যাং পুনরিতি নিবৃত্ত্যা পূয়তে তু সঃ॥

যে ব্যক্তি পাপাচরণ করিয়া তজ্জন্য সন্তাপিত হইয়া সেই পাপ হইতে বিরত হয় এবং আর এরূপ পাপ করিব না বলিয়া একবারে নিবৃত্ত হয়, সে পবিত্র হয়।

হিন্দুধর্ম্মের বিষয়ে আর একটী অমূলক প্রবাদ এই যে ইহা ঈশ্বরকে পিতা মাতা বলিয়া জ্ঞান করে না। ইংলণ্ড-বাসিনী ব্রহ্মবাদিনী মিস্ কব্ বলেন যে এমেরিকার থিও-ডোর পার্কর প্রথমে ঈশ্বরকে মাতা বলিয়া সম্বোধন করিয়া-ছেন। কিন্তু হিন্দুধর্ম্মশাস্ত্রের অনেক স্থানে ঈশ্বরকে পিতা মাতা বলিয়া সম্বোধন করা হইয়াছে। পূর্ব্বেই উক্ত হইয়াছে যে ঋগ্বেদে ঈশ্বরকে পিতা মাতা বলিয়া সম্বোধন করা হইয়াছে। শুক্ল যজুর্ব্বেদে আছে, "পিতা নোঽসি পিতা নো বোধি।" তুমি আমাদিগের পিতা, পিতার ন্যায় তুমি আমাদিগকে জ্ঞান প্রদান কর। "য-ইমা বিশ্বা ভুবনানি জুহ্বৎ ঋষির্হোতা ন্যসীদৎ পিতানঃ" যিনি এই ভুবনকে অস্তিত্বে আহ্বান করিলেন, তিনি ঋষি অর্থাৎ সর্ব্বদৃক্ তিনি হোতা অর্থাৎ আহ্বানকর্ত্তা,

তিনি আমারদিগের পিতা। ভগবদ্গীতাতে শ্রীকৃষ্ণ, ব্রহ্মের উক্তি স্বরূপ, বলিতেছেন, "পিতাহমস্য জগতো মাতা ধাতা পিতামহঃ" আমি এই জগতের পিতা, মাতা, বিধাতা ও পিতা-মহ। অর্জ্জুন এইরূপ বলিতেছেন, "পিতাসি লোকস্য চরাচরস্য, ত্বমস্যপূজ্যশ্চ গুরোর্গরীয়ান্।" তুমি এই চরাচর জগতের পিতা, তুমি ইহার পূজ্য, তুমি গুরু অপেক্ষাও গরীয়ান।

হিন্দুধর্ম্ম বিষয়ে আর এক অমূলক প্রবাদ এই যে হিন্দুধর্ম্ম অত্যন্ত নীরস ধর্ম্ম। উহা কেবল শুষ্ক জ্ঞানের ধর্ম্ম, উহাতে প্রীতিভাবের কোন কথা নাই। কিন্তু বাস্তবিক এই প্রবাদ যথার্থ নহে। উপনিষদে আছে।

আত্মানমেব প্রিয়মুপাসীত।

পরমাত্মাকে প্রিয়রূপে উপাসনা করিবেক।

তদেতৎ প্রেয়ঃ পুত্রাৎ প্রেয়োবিত্তাৎ প্রেয়োন্যস্মাৎ সর্ব্বস্মাৎ অন্তরতরং যদয়ং আত্মা।

পরমাত্মা পুত্র হইতে প্রিয়, বিত্ত হইতে প্রিয়, অন্য সকল হইতে প্রিয়।

এই সকল বাক্য এবং "ভজতাং প্রীতিপূর্ব্বকং" প্রভৃতি গীতাবচন কি প্রকাশ করিতেছে? কর্ম্মীরা সংকল্পবাক্যে যে বিষ্ণুপ্রীতিকামনার উল্লেখ করিয়া থাকেন তাহাতেই বা কি প্রকাশ পাইতেছে?

হিন্দুধর্ম্ম বিষয়ে আর এক অমূলক প্রবাদ এই যে তাহাতে ত্যাগ স্বীকারের কথা নাই। এ সংস্কার যে অমূলক তাহা শাস্ত্রের এই শ্লোকের দ্বারা প্রমাণ হইতেছে।

ন ধনেন ন প্রজয়া ন কর্ম্মণা ত্যাগেনৈকেন অমৃতত্বমানশুঃ।

শঙ্করাচার্য্যধৃত বচন।

ধনের দ্বারা, পুত্র দ্বারা, কর্ম্মকাণ্ডের অনুষ্ঠান দ্বারা অমৃত লাভ করা যায় না, কেবল ত্যাগ দ্বারা অমৃত লাভ করা যায়।

প্রাচীন হিন্দুদিগের অগ্নি প্রবেশ, প্রায়োপবেসন ও পঞ্চ-তপাদি কৃচ্ছ্র সাধনে এবং অধুনাতন কালের হিন্দুদিগের সন্ন্যাসধর্ম্ম গ্রহণে ধর্ম্ম জন্য হিন্দু জাতির অসাধারণ ত্যাগ স্বীকারের পরিচয় প্রাপ্ত হওয়া যাইতেছে। যদিও উল্লিখিত কার্য্য সকল নির্ম্মল জ্ঞান প্রয়োজিত নহে; তথাপি মুক্তির জন্য হিন্দুরা কত ত্যাগ স্বীকার করিতে পারেন, ঐ সকল কার্য্যের দ্বারা তাহার পরিচয় প্রাপ্ত হওয়া যাইতেছে।

হিন্দুধর্ম্ম বিষয়ে আর এক অমূলক প্রবাদ এই যে হিন্দু-ধর্ম্মে শত্রুর উপকার করার কথা নাই। যাহাদিগের এই সংস্কার আছে, শাস্ত্রোক্ত নিম্নোল্লিখিত উপদেশ তাহাদিগের দেখা আবশ্যক।

ন ক্রুধ্যন্তং প্রতিক্রুধ্যেদাক্রুষ্টঃ কুশলংবদেৎ।

মনু।

যদি তোমার প্রতি কেহ ক্রোধ করে, তাহার প্রতি তুমি পুনরায় ক্রোধ করিবে না। যদি কেহ তোমার প্রতি আঘাত করে, তাহাকে তুমি আশীর্ব্বাদ করিবে অর্থাৎ তোমার ভাল হউক, এই কথা বলিবে।

অতিবাদং নপ্রবদেন্নবাদয়েৎ
যোনাহতঃ প্রতিহন্যান্ন ঘাতয়েৎ।
হন্তুং চযোনেচ্ছতিপাপকংবৈ
তস্মৈদেবাঃ স্পৃহয়ন্ত্যাগতায়॥

মহাভারত, উদ্যোগ পর্ব্ব।

যিনি কঠোর বাক্য বলেন না, অথবা তাহা বলিতে অন্যকে উত্তে-জিত করেন না, যে ব্যক্তি আহত হইয়াও অন্যকে আঘাত না করেন

কিম্বা আঘাত করিতে অন্যকে উত্তেজিত করেন না, যিনি পাপকারীকে হত্যা করিতে ইচ্ছা করেন না, তাহার আগমন দেবতারা স্পৃহা করেন।

অরাবপ্যুচিতঃ কার্য্যমাতিথ্যং গৃহমাগতে।
ছেত্তুঃ পার্শ্বগতাং ছায়াং নোপসংহরতি দ্রুমঃ॥

মহাভারত আদিপর্ব্ব।

শত্রুও গৃহে সমাগত হইলে তাহার যথোচিত আতিথ্য করিবেক, বৃক্ষ তাহার ছেদকের পার্শ্বগত ছায়া কদাপি হরণ করে না।

তুমি যে রূপ ইচ্ছা কর অন্যে তোমার সম্বন্ধে করিবে, অন্যের প্রতি তোমার সেইরূপ করা কর্ত্তব্য, ঈশার এই সুমহৎ বাক্য খ্রীষ্টিয়ধর্ম্মের প্রধান গৌরবস্থল। অনেকের এইরূপ সংস্কার আছে যে এইরূপ মহোচ্চ উপদেশ হিন্দু-শাস্ত্রে নাই, কিন্তু এ সংস্কার অমূলক। মহাভারতে আছে।

শ্রূয়তাং ধর্ম্মসর্ব্বস্বং শ্রুত্বাচাপ্যবধার্য্যতাম।
আত্মনঃ প্রতিকূলানি পরেষাং ন সমাচরেৎ॥

ধর্ম্মসর্ব্বস্ব শ্রবণ কর, এবং শ্রবণ করিয়া তাহা মনে ধারণ করিয়া রাখ। আপনার যাহা প্রতিকূল অন্যের সম্বন্ধে তাহা করিবে না।

আত্মবৎ সর্ব্বভূতেষু যঃ পশ্যতি সপশ্যতি।
আপনার ন্যায় যে সকল জীবকে দেখে সে যথার্থ দেখে।

আত্মৌপম্যেন সর্ব্বত্রং সমং পশ্যতি যোনরঃ।
সুখং বা যদি বা দুঃখং স যোগী ইতি মে মতিঃ॥

ভগবদ্গীতা।

যে ব্যক্তি সুখ কিম্বা দুঃখ সম্বন্ধে আপনার ন্যায় সকলকে দেখে, সেই ব্যক্তিই আমার মতে যথার্থ যোগী।

অনেকে বলেন, হিন্দুধর্ম্ম জাতিভেদের বিশেষ পোষকতা করে। কিন্তু একথা যথার্থ নহে। ঋগ্বেদে জাতিভেদের উল্লেখ নাই। মহাভারতে আছে

ন বিশেষোস্তি বর্ণানাং সর্ব্বং ব্রাহ্মমিদংজগৎ।
ব্রহ্মণা পূর্ব্বসৃষ্টংহি কর্ম্মণা বর্ণতাংগতং॥

এই ব্রাহ্মণময় জগতে বর্ণের বিশেষ নাই। ব্রহ্ম দ্বারা পূর্ব্বসৃষ্ট মনুষ্য সকল কর্ম্ম দ্বারা বর্ণ প্রাপ্ত হইয়াছেন।

উচ্চনীচ কর্ম্মানুসারে মনুষ্যগণ এক এক শ্রেণীতে বদ্ধ হইয়াছিল, তাহা হইতেই জাতির উৎপত্তি হয়। ভারতবর্ষে প্রথমে এক ব্যক্তির চারি পুত্রের মধ্যে বৃত্তি অনুসারে এক জন ব্রাহ্মণ, একজন ক্ষত্রিয়, একজন বৈশ্য ও একজন শূদ্র হইয়াছিলেন, এমন সকল দৃষ্টান্ত প্রাপ্ত হওয়া যায়।* পুরাকালে কর্ম্ম ও চরিত্র গুণে ব্রাহ্মণ শূদ্র হইত, শূদ্রও ব্রাহ্মণ হইত।

শূদ্রো ব্রাহ্মণতামেতি ব্রাহ্মণশ্চেতিশূদ্রতাং।
ক্ষত্রিয়াজ্জাতমেবন্তু বিদ্যাৎবৈশ্যাত্তথৈবচ॥

মনু।

শূদ্র ব্রাহ্মণ পদ প্রাপ্ত হয়েন এবং ব্রাহ্মণও শূদ্র পদ প্রাপ্ত হয়েন, ক্ষত্রিয় এবং বৈশ্য সন্তানের বিষয়েরও এই প্রকার জানিবে।

সত্যং দানং ক্ষমা শীলমানৃশংস্য তপো ঘৃণা।
দৃশ্যন্তে যত্র নাগেন্দ্র স ব্রাহ্মণ ইতি স্মৃতিঃ॥
শূদ্রেতু যদ্ভবেল্লক্ষ্য, দ্বিজেতচ্চ ন বিদ্যতে।
নবৈ শূদ্রো ভবেচ্ছূদ্রো ব্রাহ্মণো ন চ ব্রাহ্মণঃ॥

* তত্ত্ববোধিনী পত্রিকা, ৩৩ সংখ্যা।

যত্রৈতৎ লক্ষ্যতে সর্প বৃত্তং স ব্রাহ্মণঃ স্মৃতঃ।
যত্রৈতন্ন ভবেৎ সর্প তং শূদ্রমিতি নির্দ্দিশেৎ॥

মহাভারতীয় বনপর্ব্বান্তর্গত আজগার পর্ব্বাধ্যায়।

সত্য, দান, ক্ষমা, শীল, আনৃশংস্য, তপস্যা, দয়া এই সকল গুণ যাঁহাতে দৃষ্ট হয় তিনিই স্মৃতিতে ব্রাহ্মণ বলিয়া উক্ত হয়েন। শূদ্রেতে যে সকল লক্ষণ, ব্রাহ্মণে সে সকল বিদ্যমান নাই। লোকে শূদ্র হইলেই শূদ্র হয় না, ব্রাহ্মণ হইলেও ব্রাহ্মণ হয় না। হে সর্প! যাঁহাতে উক্তরূপ আচরণ লক্ষিত হয় তিনিই ব্রাহ্মণ বলিয়া স্মৃত হয়েন। হে সর্প! যাঁহাতে উক্ত রূপ আচরণ বিদ্যমান না থাকে তিনি শূদ্র বলিয়া নির্দ্দেশিতব্য।

এভিস্তু কর্ম্মভির্দ্দেবি শুভৈরাচরিতৈস্তথা।
শূদ্রোব্রাহ্মণতাং যাতি বৈশ্যঃ ক্ষত্রিয়তাংব্রজেৎ॥
এতৈঃ কর্ম্মফলৈর্দ্দেবি ন্যূনজাতিকুলোদ্ভবঃ।
শূদ্রোপ্যাগমসম্পন্নো দ্বিজোভবতি সংস্কৃতঃ॥
ব্রাহ্মণোবাপ্যসদ্বৃত্তঃ সর্ব্বসঙ্করভোজনঃ।
ব্রাহ্মণ্যং সমনুৎসৃজ্য শূদ্রোভবতি তাদৃশঃ॥
কর্ম্মভিঃশুচিভির্দ্দেবি শুদ্ধাত্মা বিজিতেন্দ্রিয়ঃ।
শূদ্রোঽপিদ্বিজবৎ সেব্যইতিব্রহ্মানুশাসনং॥
স্বভাবং কর্ম্ম চ শুভং যত্র শূদ্রেঽপিতিষ্ঠতি।
বিশিষ্টঃ সদ্বিজাতের্ব্বৈ বিজ্ঞেয়ইতি মে মতিঃ॥
ন যোনির্নাপি সংস্কারো ন শ্রুতং ন চ সন্ততিঃ।
কারণানি দ্বিজত্বস্য বৃত্তমেব তু কারণং॥
সর্ব্বোযং ব্রাহ্মণোলোকে বৃত্তেনচ বিধীয়তে।
বৃত্তেস্থিতস্তু শূদ্রোঽপি ব্রাহ্মণত্বং নিয়চ্ছতি॥
ব্রহ্মস্বভাবঃ কল্যাণিসমঃ সর্ব্বত্র মেমতিঃ।
নির্গুণং নির্ম্মলং ব্রহ্ম যত্র তিষ্ঠতি স দ্বিজঃ॥
এতত্তেগুহ্যমাখ্যাতং যথা শূদ্রো ভবেদ্দ্বিজঃ।
ব্রাহ্মণো বা চ্যুতোধর্ম্মাৎ যথা শূদ্রত্বমাপ্নুতে॥

মহাভারতীয় অনুশাসনপর্ব্বান্তর্গত উমামহেশ্বর সম্বাদ।

হে দেবি! শূদ্র এই সকল শুভ কর্ম্ম এবং শুভ আচরণ করিলে ব্রাহ্মণ হয়েন এবং বৈশ্য ক্ষত্রিয়ের আচরণ করিলে ক্ষত্রিয় হয়েন। হে দেবি! এই সকল কর্ম্ম করিলে অতি হীনবংশোদ্ভব শূদ্র আগম-সম্পন্ন সংস্কার-বিশিষ্ট ব্রাহ্মণ হয়েন। যে সর্ব্বসঙ্করভোজনকারী ব্রাহ্মণ অসচ্চরিত্র হয়েন, তিনি ব্রাহ্মণ্য পরিত্যাগ পূর্ব্বক শূদ্র হয়েন। হে দেবি! কর্ম্ম দ্বারা জিতেন্দ্রিয় শুদ্ধচিত্ত যে শূদ্রসন্তান তিনি শুচি ব্রাহ্মণের ন্যায় পূজনীয়, এই ব্রহ্মের অনুশাসন। শূদ্রসন্তান যদি শুভ কর্ম্ম এবং উত্তম স্বভাববিশিষ্ট হয়েন, তবে তিনি দ্বিজ অপেক্ষা নিশ্চিত শ্রেষ্ঠ; ইহা আমার অভিপ্রায় জানিবে। উত্তম-কুলে জন্ম, সংস্কার, বেদ পাঠ এবং উত্তমের সন্তান হইলে ব্রাহ্মণ হয় না; যে ব্যক্তি সচ্চরিত্র, সেই ব্রাহ্মণ। চরিত্রের দ্বারা সকলে, ব্রাহ্মণ হয়, অতএব শূদ্র সচ্চরিত্র হইলে ব্রাহ্মণত্ব প্রাপ্ত হয়। হে কল্যাণি! ব্রহ্মের স্বভাব সর্ব্বত্র সমান, এই আমার অভিপ্রায়; অতএব নির্গুণ নির্ম্মল ব্রহ্ম যাঁহার হৃদয়ে ধৃত হয়েন, তিনিই ব্রাহ্মণ। যে প্রকারে শূদ্র ব্রাহ্মণ হয়েন এবং ব্রাহ্মণ ধর্ম্মভ্রষ্ট হইলে যে প্রকারে শূদ্র হয়েন, এই গুহ্য বাক্য তোমাকে কহিলাম।

হিন্দুদিগের মধ্যে চিরপ্রচলিত উক্ত ভাবানুসারে বেদে উল্লেখিত কবস ঋষি শূদ্র হইয়াও এবং পুরাণে উল্লেখিত বিশ্বামিত্র ঋষি ক্ষত্রিয় হইয়াও ব্রাহ্মণত্ব প্রাপ্ত হইয়াছিলেন এবং লোমহর্ষণ সূত জাতীয় হইয়াও ঋষিদিগের শ্রদ্ধেয় হইয়াছিলেন এবং তাঁহাদিগের দ্বারা ভারতবক্তা পদে নিযুক্ত হইয়াছিলেন। পূরাকালে প্রচলিত অসবর্ণ-বিবাহে, পরস্পর ভোজ্যান্নতার নিয়মে ও সমুদ্রযাত্রা রীতিতেও প্রকাশ হইতেছে যে অধুনাতন কালের ন্যায় প্রাচীন কালে ভারতবর্ষে জাতি-ভেদের নিয়ম এরূপ কঠোর ছিল না। এখনও বঙ্গদেশের পূর্ব্বাঞ্চলে কোন কোন ভদ্রজাতির মধ্যে অসবর্ণ-বিবাহ প্রচলিত আছে।

হিন্দু ধর্ম্মের বিষয়ে এই সকল অমূলক সংস্কারের অমূলকত্ব প্রদর্শন করিয়া তাহা অন্যান্য ধর্ম্মাপেক্ষা কি কি বিষয়ে শ্রেষ্ঠ, তাহা প্রদর্শন করিতে প্রবৃত্ত হইলাম। প্রথমতঃ সাধারণ হিন্দু ধর্ম্ম অন্য ধর্ম্ম অপেক্ষা কি কি বিষয়ে শ্রেষ্ঠ তাহা দেখাইব। তাহার পর সমর্থাধিকারীদিগের ধর্ম্মের অর্থাৎ জ্ঞানকাণ্ডের শ্রেষ্ঠতা বিষয়ে কিঞ্চিৎ বলিব।

প্রথমতঃ। হিন্দু ধর্ম্মের নাম কোন ব্যক্তি-বিশেষের নাম মূলক নহে। যেমন বৌদ্ধ, খৃষ্টীয়, ও মহম্মদীয় ধর্ম্ম বুদ্ধ, খৃষ্ট ও মহম্মদের নামে প্রচলিত, হিন্দু ধর্ম্ম তেমন কোন ব্যক্তি বিশেষের নামে প্রচলিত নহে। ইহা দ্বারা হিন্দু ধর্ম্মের প্রশস্ততা প্রমাণীকৃত হইতেছে। ধর্ম্ম সনাতন পদার্থ, তাহার নাম কোন ব্যক্তির নামে হওয়া উচিত নহে। এই জন্য হিন্দুরা আপনারদিগের ধর্ম্মকে সনাতন ধর্ম্ম বলিয়া ডাকেন এবং কোন ব্যক্তির নামে আপনাদিগের ধর্ম্মের নামকরণ করেন নাই।

দ্বিতীয়তঃ। হিন্দু ধর্ম্ম ব্রহ্মের অবতার স্বীকার করে না। হিন্দু ধর্ম্মে বিষ্ণু শিব প্রভৃতি দেবতার বহুল অবতারের কথা কথিত হইয়াছে কিন্তু তাহা এমন বলে না যে অনাদ্যনন্ত নির্ব্বিকার পরব্রহ্ম কোন মানবীর গর্ভে জন্মগ্রহণ করিয়াছেন। উপনিষদে ব্রহ্মসম্বন্ধে উক্ত হইয়াছে

নজায়তে ম্রিয়তে বা বিপশ্চিৎ
নায়ং কুতশ্চিন নবভূব কশ্চিৎ।

পরমাত্মা জন্মেন না, মরেন না, এই সকল বস্তুর মধ্যে তিনি কোন বস্তুই নহেন এবং তিনি কোন বস্তুও হয়েন নাই।

এই ভাব সমস্ত হিন্দুধর্ম্মে রক্ষিত হইয়াছে। শাস্ত্রে অত্যুক্তিস্থলে কোন দেবতা অথবা দেবাবতারকে পূর্ণ ব্রহ্ম বলিয়া উক্ত হইয়াছে কিন্তু হিন্দু শাস্ত্রের কোন স্থানে এমন উল্লেখ নাই, যে নিরাকার নির্ব্বিকার পরব্রহ্ম মনুষ্য উদরে জন্মগ্রহণ ও মানব আকার ধারণ করিয়াছিলেন।

তৃতীয়তঃ। হিন্দু ধর্ম্ম কোন মধ্যবর্ত্তী অর্থাৎ পেয়গম্বর স্বীকার করে না। খ্রীষ্টানেরা যেমন প্রত্যেক প্রার্থনার শেষে; "Through Jesus Christ our Lord and Saviour" "প্রভু ও পরিত্রাতা ইশু দ্বারা তুমি আমাকে পরিত্রাণ কর" বলে হিন্দুরা সে প্রকার বলেন না। নবি অর্থাৎ পেয়গম্বরে বিশ্বাস শেমীয় * ধর্ম্মাবলম্বীদিগের মধ্যে অর্থাৎ য়িহুদী, খৃষ্টিয়ান ও মুসলমান ধর্ম্মাবলম্বীদিগের মধ্যে প্রচলিত আছে। পেয়-গম্বরে বিশ্বাস ঐ সকল ধর্ম্মের বিশেষ লক্ষণ। একটী বিশেষ ব্যক্তি মাত্র আমারদিগকে ঈশ্বরের নিকট লইয়া যাইতে পারেন, তিনিই ঈশ্বরের নিকট যাইবার এক মাত্র পথ, এরূপ ব্যক্তিকে পেয়গম্বর বলে। এরূপ ব্যক্তিকে ঈশ্বর ও আপনি এই দুয়ের মধ্যে রাখিয়া ঈশ্বরকে উপাসনা করিবার রীতি হিন্দুদিগের মধ্যে নাই। " মসলমানেরা এক ঈশ্বরের উপাসনা করিতে উপদেশ দেয় কিন্তু বলে তাহার সঙ্গে সঙ্গে মহম্মদকে না মানিলে মুক্তিলাভ হইবে না। কেহ ঈশ্বরের শরণাপন্ন হইলেও মহম্মদের অনুমোদন ব্যতীত ঈশ্বর তাঁহাকে

---

* ঐসকল ধর্ম্ম শেম বংশোদ্ভব জাতির মধ্যে উদিত হইয়াছিল। এইজন্য এখানে তাহাদিগকে শেমীয়ধর্ম্ম বলিয়া ডাকা হইল। ইহুদি ও আরবেরা ঐ বংশোদ্ভব জাতি।

মুক্তি দিতে পারিবেন না। মৃত্যুর পর শেষ বিচারের দিন মহম্মদ বলিবেন, আমি ইহাকে চিনি না, ঈশ্বর অমনি তাহাকে নরকে নিক্ষিপ্ত করিবেন। খৃষ্টিয়ানদিগের মধ্যেতেও কেহ কেবল ঈশ্বরকে আরাধনা করিলে মুক্তিলাভ করিতে পারিবে না, খৃষ্টকেও মানা চাই। এক ব্যক্তি বলিলেন আমি ঈশ্বরের সমুদায় আজ্ঞা পালন করিয়াছি, আমার উদ্ধার হইবে কি না? খৃষ্টানদিগের মতে তাহার মুক্তি হইবে না, "খৃষ্টকে না মানিলে ঈশ্বর মুক্তি দিবেন না"* কিন্তু আমারদিগের শাস্ত্রকারেরা কেবল ব্রহ্মজ্ঞানকে মুক্তির কারণ বলিয়া নির্দেশ করিয়া গিয়াছেন; মুক্তিলাভ জন্য কোন মধ্যবর্ত্তীর উপাসনা আবশ্যক করে না।

চতুর্থতঃ। আর একটী বিষয়ে হিন্দু ধর্ম্ম অন্যান্য ধর্ম্মাপেক্ষা শ্রেষ্ঠ। তাহা এই, ইহাতে ঈশ্বরকে হৃদয়স্থিত জানিয়া উপাসনা করিবার উপদেশ আছে। কি বাইবল, কি কোরাণ, কি আর কোন ধর্ম্ম শাস্ত্র, কোথাও এরূপ উপদেশ প্রাপ্ত হওয়া যায় না। এইটী হিন্দুধর্ম্মের প্রধান গৌরব স্থল। ঈশ্বরকে হৃদয়স্থিত করিয়া দেখিলে ঈশ্বরকে যেমন নিকট করিয়া দেখা হয় তেমন অন্য প্রকারে দেখা হয় না।

পঞ্চমতঃ। হিন্দু ধর্ম্ম অন্যান্য ধর্ম্ম অপেক্ষা এই বিষয়ে শ্রেষ্ঠ যে ইহাতে ঈশ্বরের সহিত যোগের উপদেশ আছে। যোগের বিষয় হিন্দু শাস্ত্রে যেমন পুঙ্খানুপুঙ্খরূপে বিচারিত, নিয়মিত, ও ব্যাখ্যাত হইয়াছে, এমন আর কোন জাতির ধর্ম্মশাস্ত্রে দেখিতে পাওয়া যায় না। আমি সে যোগের কথা

* তত্ত্ববোধিনী পত্রিকা, ৩৩১ সংখ্যা।

বলিতেছি না যাহাতে সংসার ত্যাগ করিয়া বনে যাইতে হয়। যে যোগ সংসারে থাকিয়া হয়, তাহাই শ্রেষ্ঠ যোগ। হিন্দু শাস্ত্রের এক স্থানে এই প্রকার যোগের একটী সুন্দর উপমা আছে।

পুঙ্খানুপুঙ্খবিষয়েক্ষণতৎপরোপি।
ধীরো ন মুঞ্চতি মুকুন্দপদারবিন্দং॥
সঙ্গীতনৃত্যকতিতানবশংগতাপি।
মৌলিস্থকুম্ভপরিরক্ষণধীর্নটীব॥

বিশ্বনাথ চক্রবর্ত্তী কৃত ভাগবতের টীকা।

যেমন সুধীরা নটী সঙ্গীত, নৃত্য ও কত প্রকার তানের বশবর্ত্তী হইয়াও মস্তকস্থিত কুম্ভ পতিত হইতে দেয় না, তদ্রূপ ধীর ব্যক্তি পুঙ্খানুপুঙ্খরূপে বিষয়ের প্রতি মনোযোগ দিয়াও মুক্তিদাতা ঈশ্বরের পদারবিন্দ পরিত্যাগ করেন না।

এ বিষয়ে একটী চমৎকার গল্প হিন্দুসমাজ মধ্যে প্রচলিত আছে। ব্যাসপুত্র শুকদেব পিতার নিকট ব্রহ্মজ্ঞানের উপদেশ প্রার্থনা করাতে, ব্যাস উত্তর করিলেন, তুমি রাজর্ষি জনকের নিকটে যাও, তাঁহার নিকট হইতে এ বিষয়ে উত্তম উপদেশ পাইবে। শুকদেব জনকালয়ে উপস্থিত হইলেন কিন্তু জনককে ঐশ্বর্য্যসম্ভোগী ও রাজ কার্য্যে অত্যন্ত ব্যস্ত দেখিয়া বিরক্ত হইলেন। তিনি মনে মনে চিন্তা করিলেন এমন বিষয়ী ব্যক্তি কিরূপে আমাকে ব্রহ্মজ্ঞানের উপদেশ দিবেন। জনক তাঁহার মনোগত ভাব জানিতে পারিয়া যথোচিত অভ্যর্থনা পূর্ব্বক একটী তৈলপূর্ণ পাত্র তাঁহার হস্তে প্রদান করিয়া বলিলেন এই তৈল পাত্র হস্তে লইয়া তুমি সমস্ত নগর

ভ্রমণ করিয়া আইস কিন্তু দেখিও যেন বিন্দু মাত্র তৈল ভুমিতে পতিত না হয়। শুকদেব তাহাই করিলেন। যথোচিত যত্নসহকারে তৈলপাত্র হস্তে ধারণ করিয়া সমস্ত নগর ভ্রমণ করিতে লাগিলেন। ফিরিয়া আইলে জনক জিজ্ঞাসা করিলেন, নগরে কি দেখিলে। শুক যাহা দেখিয়াছিলেন তাহা বর্ণনা করিলেন তৎপরে রাজর্ষি জিজ্ঞাসা করিলেন, কেমন তৈল পতিত হইয়াছিল? শুকদেব উত্তর করিলেন, একবিন্দুও পড়ে নাই। জনক বলিলেন এইরূপ মনোনিবেশ সহকারে সমস্ত সাংসারীক কার্য্য করিতে পারাযায়, অথচ এক মুহূর্ত্তের জন্যও ব্রহ্মের সহিত যোগ স্খলিত হয় না।

ষষ্ঠতঃ। হিন্দু ধর্ম্মের আর একটী চমৎকার লক্ষণ এই যে তাহাতে নিষ্কাম উপাসনার বিধি আছে। হিন্দুধর্ম্মে সকাম নিষ্কাম, দুই প্রকার উপাসনারই বিধি আছে কিন্তু অন্যান্য ধর্ম্মে আদোবে নিষ্কাম উপাসনার কথা নাই। হিন্দুশাস্ত্র নিষ্কাম উপাসনাকে শ্রেষ্ঠ উপাসনা বলিয়াছেন। অন্য সকল ধর্ম্মে কেবল পারলৌকিক সুখ প্রত্যাশায় ধর্ম্মানুষ্ঠানের বিধান দৃষ্ট হয় কিন্তু হিন্দু ধর্ম্মের প্রধান উপদেশ এই যে কোন ফল কামনা না করিয়া কেবল ঈশ্বরের উপাসনা করিবে। ধর্ম্মের নিমিত্তই ধর্ম্ম সাধন করিবে। উপনিষদে উক্ত আছে—

উপাসতে পুরুষংহ্যকামাস্তে শুক্রমেতদতিবর্ত্তন্তি ধীরাঃ।

যে ধীর ব্যক্তি নিষ্কাম হইয়া সেই পরম পুরুষের উপাসনা করেন তাঁহার জন্ম হয় না।

যাহারা বিবিধ যাগ যজ্ঞাদি ক্রিয়া কলাপের অনুষ্ঠান করে, তাহাদিগকেও কর্ম্মের শেষে "এতৎ কর্ম্মফলং ব্রহ্মার্পণমস্তু" বলিয়া কর্ম্মফল ত্যাগ করিতে হয়। যে ব্যক্তি ফলাকাঙ্ক্ষা করিয়া ধর্ম্ম কর্ম্ম করে সে এক প্রকার ধর্ম্মবণিক; তাহার ধর্ম্ম অতি হেয় বলিয়া শাস্ত্রে উক্ত হইয়াছে। বণিক যেমন মূল্যের বিনিময়ে দ্রব্য দেয়, সেইরূপ এতাদৃশ ধার্ম্মিক ব্যক্তি পারলৌকিক সুখের বিনিময়ে ঈশ্বরকে ভক্তি ও প্রীতি প্রদান করেন। কামনা পরিত্যাগ করিয়া ধর্ম্মাচরণ করিবার নিমিত্ত হিন্দুশাস্ত্রে ভূয়ো ভূয়ঃ উপদেশ প্রাপ্ত হওয়া যায়। এমন কি, এমন সামান্য গ্রন্থ যে বাঙ্গালা ভাষায় কাশীদাস কৃত মহাভারত তাহাতেও ইহার উপদেশ আছে। যুধিষ্ঠির কহিতেছেন—

"আমি যত কর্ম্ম করি ফলাকাঙ্ক্ষা নাই।
সমর্পণ করি সব ঈশ্বরের ঠাই॥
কর্ম্ম করি যেই জন ফলাকাঙ্ক্ষী হয়।
বণিকের মত সেই বাণিজ্য করয়॥
ফললোভে কর্ম্ম করে গরু বলি তারে।
লোভে পুনঃ পুন যায় নরক ভুবনে॥
ধর্ম্ম কর্ম্ম করি ফলাকাঙ্ক্ষা নাহি করে।
ঈশ্বরেরে সমর্পিণে অবহেলে তরে॥
ধর্ম্ম ফল বাঞ্ছা করি ধর্ম্ম গর্ব্ব করে।
ধর্ম্মেরে করিয়া নিন্দা অধর্ম্ম আচরে॥
এইসব জনেরে পশুর মধ্যে গণি।
বৃথা জন্ম যায় তার পায় পশু যোনি॥

সপ্তমতঃ। হিন্দুধর্ম্ম অন্যান্য ধর্ম্ম অপেক্ষা আর এক বিষয়ে শ্রেষ্ঠ এই, উহাতে সর্ব্বভূতের প্রতি দয়া করিবার উপদেশ আছে। বাইবেল ও কোরাণে কেবল মনুষ্যের প্রতি দয়া করিতে উপদেশ দেয়। হিন্দুশাস্ত্রের উপদেশ এই যে সর্ব্বভূতের হিত সাধন করিবে। হিন্দুশাস্ত্রকারদিগের দৃষ্টি এই বিষয়ে কেবল মনুষ্যের প্রতি নিবদ্ধ ছিল না। পশু পক্ষী জীব মাত্রেই উহা বিস্তারিত ছিল। মাহিংস্যাৎ সর্ব্বভূতানি, সর্ব্বভূত হিতেরতঃ ইত্যাদি বাক্য ইহার প্রমাণ।

অষ্টমতঃ। পরকালসম্বন্ধীয় মতে হিন্দুধর্ম্মের শ্রেষ্ঠত্ব বিশেষ প্রকাশিত আছে। যোনিভ্রমণ অর্থাৎ পাপী মনুষ্য মৃত্যুর পর পশু যোনিতে অথবা কীটযোনিতে অথবা মনুষ্য যোনিতে জন্মগ্রহণ করিবে, এইমত পরকাল বিষয়ক হিন্দু ধর্ম্মমতের নিকৃষ্ট অংশ। কিন্তু দেখ ইহাতেও হিন্দুধর্ম্মের কেমন শ্রেষ্ঠতা প্রকাশ পাইতেছে। মুসলমান ও খৃষ্টান ধর্ম্মে অনন্ত স্বর্গ ও অনন্ত নরকের কথা আছে। পুণ্যবান ব্যক্তি অনন্তকাল স্বর্গভোগ করিবে, পাপী ব্যক্তি অনন্তকাল নরকে পতিত থাকিবে। ইহাতে পাপী মনুষ্যের আর পরিত্রাণের আশা থাকে না। কিন্তু হিন্দুধর্ম্ম এই আশা প্রদান করিতেছেন যে যোনিভ্রমণ দ্বারা পাপী ব্যক্তির পাপ ক্ষয় হইলে সে পুনরায় উন্নতির পথে সংস্থাপিত হইবে। এ মত সত্য হউক বা মিথ্যা হউক, কিন্তু উহা যে পূর্ব্বোল্লিখিত মত অপেক্ষা ঈশ্বরের ন্যায় ও করুণাভাবের সঙ্গে অধিক সঙ্গত তাহার আর সন্দেহ নাই। পুণ্যবান ব্যক্তি এক লোক হইতে উৎকৃষ্টতর লোকে গমন করিবেন, পর-

কাল বিষয়ে হিন্দু ধর্ম্মমতের এই উৎকৃষ্ট অংশে তাহার বিশেষ শ্রেষ্ঠত্ব প্রকাশ পাইতেছে। আত্মার এই প্রকার ক্রমশঃউন্নতি স্বভাবের উন্নতিশীলতার সহিত সুসঙ্গত। হিন্দু ধর্ম্মের মত এই যে আত্মা এক লোক হইতে উৎকৃষ্টতর লোকে গমন করিবে যে পর্য্যন্ত না সে ব্রহ্মলোক প্রাপ্ত হয়। ছান্দোগ্য উপনিষদের এক স্থানে এই ব্রহ্মলোকের চমৎকার বর্ণনা আছে। ২৩.177

নৈনং সেতুমহোরাত্রে তরতঃ ন জরা ন মৃত্যুর্নশোকো ন সুকৃতং ন দুষ্কৃতং। সর্ব্বেপাপ্মানোহতোনিবর্ত্তন্তে। অপহতপাপ্মাহ্যেষ ব্রহ্মলোকঃ। তস্মাদ্বাএতং সেতুং তীর্ত্ব। অন্ধসন্ননন্ধোভবতি বিদ্ধঃসন্নবিদ্ধোভবতি উপতাপী সন্ননুতাপী ভবতি। তস্মাদ্বা এতং সেতুং তীর্ত্বাপি নক্তম হরেবাভিনিষ্পদ্যতে। সকৃদ্বিভাতোহ্যেবৈষব্রহ্মলোকঃ।

এই আত্মার সেতুর এপারে দিনরাত্রি নিয়মিত হইতেছে, ওপারে দিনও নাই রাত্রিও নাই, সুকৃতিও নাই দুষ্কৃতিও নাই; ইহা পুণ্য-জ্যোতিতে সদা পবিত্র রহিয়াছে। জীব ইহার ওপারে উত্তীর্ণ হইলে পাপ হইতে প্রতিনিবৃত্ত হয়, এই নিষ্পাপ ব্রহ্মলোক। এই সেতুর পরপারে উত্তীর্ণ হইয়া যে অন্ধ সে অনন্ধ হয়, যে সংসারের দুঃখ ক্লেশে বিদ্ধ সে অবিদ্ধ হয়, যে পাপে ও দোষে উপতাপী সে অননুতাপী হয়। এই সেতুকে উত্তীর্ণ হইয়া রাত্রি, দিনের সমান আলোক ধারণ করে। এই ব্রহ্মলোক, ইহার দিবালোক কখন অস্ত হয় না, ইহার প্রকাশ ও নির্ব্বাণ হয় না; ইহা সদাই প্রকাশিত রহিয়াছে।

নবমতঃ। হিন্দু ধর্ম্মের ঔদার্য্য সর্ব্ব ধর্ম্মাপেক্ষা অধিক। খৃষ্টীয় ও মহম্মদীয় ধর্ম্মাবলম্বীরা বলে যে আমার এই ধর্ম্মটী না মানিলে তুমি অনন্ত নরকে পড়িবে, হিন্দু-

ধর্ম্মের ভাব তেমন নয়। হিন্দু ধর্ম্মের মুখ্য উপদেশ এই যে, যাহার যে ধর্ম্ম সে ব্যক্তি সেই ধর্ম্ম সর্ব্ব প্রকারে পালন করিলেই উদ্ধার হইবে। সকল হিন্দুরই এই বিশ্বাস। ভট্টাচার্য্যমহাশয়েরা যে মহিম্নস্তব নিত্য পাঠ করেন, তাহাতে আছে।

রুচীনাং বৈচিত্র্যাদৃজুকুটিলনানাপথজুষাং
নৃণামেকোগম্যস্ত্বমসি পয়সামর্ণবইব।

রুচির ভেদানুসারে ঋজু কুটিল পথ দিয়া মনুষ্য সর্ব্বশেষে তোমাকে লাভ করে, যেমন নদী সকল যে যেরূপ পথ দিয়া যাউক না কেন, শেষে সাগরে গিয়া মিলিত হয়।

এরূপ ঔদার্য্যভাব আর কোন্ ধর্ম্মে পাওয়া যায়? বর্ণাশ্রমাচারবিহীন লোকেরাও হিন্দুদিগের নিকট হিন্দু বলিয়া পরিগণিত হইত। বেদান্তসূত্রে আছে, "অন্তরা চাপিতু তদ্দৃষ্টে" "রৈক্য বাচক্নবি প্রভৃতি বর্ণাশ্রমাচারবিহীন লোকেরাও ব্রহ্মজ্ঞানে অধিকারী ইহার প্রমাণ বেদে দৃষ্ট হয়।" কেবল যে বর্ণাশ্রমাচারবিহীন হিন্দুরাই পরিত্রাণের অধিকারী, এমন নহে, কিরাত যবন প্রভৃতি অনার্য্যজাতীয়েরা যাহারা আর্য্যদিগের প্রতি সর্ব্বদা বিদ্রোহাচরণ করিত এবং সর্ব্বদা তাহাদের ধর্ম্মের বিঘ্ন উৎপাদন করিত, তাহাদিগকেও তাঁহারা একেবারে ধর্ম্মাধিকারে বঞ্চিত অথবা ঈশ্বরের পরিত্যজ্য, এমন বিবেচনা করিতেন না। এক স্থানে এরূপ স্পষ্ট উক্তি আছে,—

কিরাতহূনান্ধ্রপুলিন্দপুক্কসাআবীরকঙ্কা যবনাঃ খসাদয়ঃ।
যেন্যেচপাপাযদপাশ্রয়াশ্রয়াঃ শুদ্ধ্যন্তি তস্মৈ প্রভবিষ্ণবে নমঃ॥

শ্রীমদ্ভাগবত।

কিরাত, হূন, অন্ধ্র, পুলিন্দ, পুক্কস, আবীর, কঙ্ক, যবন, খস প্রভৃতি লোক এবং অন্যান্য পাপাচারী ব্যক্তিরা যাহার আশ্রয় লইয়া শুদ্ধ হয়, সেই বিষ্ণুকে আমি নমস্কার করি।

দেখ ইহাতে হিন্দুধর্ম্মের কি ঔদার্য্য প্রকাশ পাইতেছে। এমন ঔদার্য্য আর কোন ধর্ম্মে আছে ? দরাপ খাঁ নামক একজন মুসলমানের বিরচিত গঙ্গাস্তব বঙ্গদেশের ব্রাহ্মণেরা গঙ্গা স্নানের সময় পাঠ করিয়া থাকেন। ইহা ঐ ঔদার্য্যের অন্যতর প্রমাণ। কোন্ খ্রীষ্টিয়ান বেদোক্ত ঈশ্বরস্তব উপাসনার সময় পাঠ করিয়া থাকেন ? হিন্দুদিগের মধ্যে যাঁহারা ব্রহ্মজ্ঞানী ছিলেন তাঁহারা দেব দেবীর পূজা অর্চ্চনা ও যাগ যজ্ঞ করিতেন না কিন্তু যাহারা তাহা করিত তাহাদিগকে তাঁহারা কনিষ্ঠ অধিকারী বলিয়া জ্ঞান করিতেন। তাঁহারা তাহাদিগকে স্বধর্ম্মভুক্ত বলিয়া গণ্য করিতেন, কখন তাহাদিগকে স্বধর্ম্ম হইতে পৃথক বা বহিষ্কৃত করিয়া দিতেন না। কিন্তু মুসলমান ও খৃষ্টীয়ধর্ম্মের ভাব ইহার সম্পূর্ণ বিপরীত। মুসলমানেরা বলে, পৌত্তলিক দেখ্ আর কাট্। খৃষ্টানেরা বলে হিন্দুরা যে ব্রহ্মা, বিষ্ণু, শিব প্রভৃতির পূজা করে, তাহার দ্বারা তাহারা ঈশ্বরের পূজা করে না—সয়তানের পূজা করে। সয়তান ঐ সকল দেবতার ভিতরে বাস করে। এ সকল কথা নিতান্তই অসঙ্গত ও অনৌদার্য্য-প্রসূত। যাহারা পুত্তলিকার পূজা করে, তাহারা ব্রহ্মকে না জানিয়াই পুত্তলিকাকে ব্রহ্মের স্থানীয় করিয়া পূজা করে। নাস্তিকতা অপেক্ষা পৌত্তলিকতা ভাল। ব্রহ্মজ্ঞানীর পক্ষে দেবদেবীর উপাসনা করা অকর্ত্তব্য, কিন্তু পৌত্তলিকদের পৌত্তলিকতা

পাপ কর্ম্ম নহে, তাহা কেবল ভ্রম মাত্র। বস্তুতঃ সকল লোকের বুদ্ধি, জ্ঞান ও ধারণাশক্তি সমান নহে। সমুচিত চর্চ্চার ত্রুটি, উপদেশের অভাব ও বুদ্ধি ও ধারণ শক্তির বৈলক্ষণ্য প্রযুক্ত অনেকে ব্রহ্মকে অনেক প্রকারে ভাবনা করে। ইহার মধ্যে কেহ কেহ অজ্ঞতা প্রযুক্ত অনীশ্বরে ঈশ্বর জ্ঞান করিবে অথবা কল্পিত দেব দেবীকে ঈশ্বর বা ঈশ্বরাংশ বোধে পূজা করিবে, ইহার বিচিত্রতা কি ? এই সকল লোককে এক সম্প্রদায় ভুক্ত করিয়া রাখা এবং উপদেশাদি দ্বারা তাহাদের অজ্ঞানতা মোচন ও জ্ঞানের উন্নতি সাধন করা কর্ত্তব্য, এই মত হিন্দু ধর্ম্মের শ্রেষ্ঠতা প্রকাশ করিতেছে ভিন্ন আর কি বলা যাইতে পারে ? আর বিবেচনা করিয়া দেখিলে প্রতীত হইবে যে স্বভাবের সঙ্গে এই মতের সম্পূর্ণ মিল আছে। ক্রমে ক্রমে উন্নত হইয়াই মনুষ্য ব্রহ্মের অচিন্ত্য অনন্ত স্বরূপ গ্রহণ করিতে সমর্থ হয়। অতএব দেব দেবীর পূজা ব্রহ্ম-জ্ঞানের সোপান স্বরূপ জ্ঞান করিতে হইবে। কিন্তু যাহারা এই সোপান অবলম্বন করে তাঁহাদের প্রতি এই উপদেশ আবশ্যক হয় যে চিরকাল তোমরা সোপানে থাকিওনা, ছাদে উঠ। কিন্তু তাহারা যে ধর্ম্ম বহির্ভূত লোক তাহা কখনই বলা যাইতে পারে না।

দশমতঃ। হিন্দু ধর্ম্ম অন্যান্য ধর্ম্ম অপেক্ষা এই বিষয়ে শ্রেষ্ঠ যে এই ধর্ম্মে জীবনের প্রত্যেক কার্য্যে ঈশ্বরের স্মরণ করিবার বিধান দেখা যায়।

শাস্ত্রে উক্ত হইয়াছে।

ঔষধে চিন্তয়েদ্বিষ্ণুং ভোজনেচ জনার্দ্দনং।
শয়নে পদ্মনাভঞ্চ বিবাহেচ প্রজাপতিং।
যুদ্ধে চক্রধরং দেবং প্রবাসেচ ত্রিবিক্রমং।
নারায়ণং তনুত্যাগে শ্রীধরং প্রিয়সঙ্গমে।
দুঃস্বপ্নে স্মর গোবিন্দং শঙ্কটে মধুসূদনং।
কাননে নরসিংহঞ্চ পাবকে জলশায়িনং।
জলমধ্যে বরাহঞ্চ পর্ব্বতে রঘুনন্দনং।
গমনে বামনঞ্চৈব সর্ব্বকার্য্যেষু মাধবং॥
শব্দকল্পধৃত বৃহন্নন্দিকেশ্বর পুরাণ।

প্রাতরুত্থায় সায়াহ্নং সায়হ্নাৎ প্রাতরন্ততঃ
যৎকরোমি জগন্মাতস্তদেব তবপূজনং॥
কৃষ্ণানন্দ সঙ্কলিত তন্ত্র সার।

হে জগন্মাতঃ! প্রাতঃকালে উঠিয়া সায়ংকাল পর্য্যন্ত এবং সায়ংকাল হইতে প্রাতঃকাল পর্য্যন্ত যাহা আমি করি তাহা তোমার পূজা স্বরূপ।

মুলার্থ এই যে কোন কার্য্যে ঈশ্বরকে ত্যাগ করিবে না। ঈশ্বরকে স্মরণ না করিয়া কোন কার্য্য করিবে না। হিন্দুরা সামান্য পত্র লিখিতে হইলে ঈশ্বরের নামে তাহা আরম্ভ করেন। এমন ধর্ম্মপরায়ণ জাতি কুত্রাপি দৃষ্ট হয় না।

একাদশতঃ। অন্যান্য ধর্ম্মাপেক্ষা হিন্দুধর্ম্ম এই বিষয়ে শ্রেষ্ঠ যে হিন্দুদিগের সকল কার্য্য ধর্ম্মের অনুশাসনানুসারে সম্পাদিত হয়। কোন মহাশয় ব্যক্তি যথার্থই বলিয়াছেন যে 'হিন্দুগণ ধর্ম্মানুসারে আহার করে, ধর্ম্মানুসারে পানকরে, ধর্ম্মানুসারে নিদ্রা যায়।' হিন্দুধর্ম্ম শরীর, মন, আত্মা, সমাজ ইহার কাহাকেও অবজ্ঞা করে না। প্রথমতঃ শরীর পালন অর্থাৎ স্বাস্থ্য রক্ষা বিষয়ে ইহাতে যেমন উপদেশ ও যেমন অনুশাসন পাওয়া যায় তেমন আর অন্য কোন ধর্ম্মে পাওয়া যায় না।

শারীরিক নিয়ম পালন করা কর্ত্তব্য, শারীরিক নিয়ম পালন না করিলে ধর্ম্ম সাধনের বিশেষ ব্যাঘাত হয় এই ভাব হিন্দুধর্ম্মে ওতপ্রোত হইয়া রহিয়াছে। এমনকি, ঐ উপদেশ সামান্য কাব্যেও প্রাপ্ত হওয়া যায়। "শরীরমাদ্যং খলু ধর্ম্মসাধনং"। শরীর সুস্থ থাকিলে মন সুস্থ থাকে, মন সুস্থ থাকিলে তাহা ধর্ম্মসাধনের অনুকূল হয়। শরীরের সঙ্গে মনের বিলক্ষণ যোগ আছে। মদ্যপান ও মাংস ভোজন করিলে নিকৃষ্ট প্রবৃত্তি সকল প্রবল হয়। অতিভোজন করিলে বুদ্ধির জড়তা হয়। ইহা সকলেই অনুভব করিতে সমর্থ হয়েন। এই জন্য হিন্দুশাস্ত্রে বিশেষতঃ তদন্তর্গত যোগ শাস্ত্রে আহারের নিয়ম সকল কথিত হইয়াছে। ভগবদ্গীতাতে উক্ত হইয়াছে, "যুক্তাহার বিহারশ্চ যুক্ত চেষ্টশ্চ কর্ম্মসু। যুক্তস্বপ্নাববোধশ্চ যোগো ভবতি দুঃখহা।" "যুক্ত আহার, যুক্ত বিহার, যুক্ত চেষ্টা, যুক্ত কর্ম্ম, যুক্ত নিদ্রা ও যুক্ত জাগরণকে দুঃখহারী যোগ বলে।" হিন্দুধর্ম্মে এইরূপে স্বাস্থ্য বিজ্ঞান শাস্ত্রের সহিত ধর্ম্মের যোগ স্থাপন করা হইয়াছে। বিজ্ঞানবিৎ ব্যক্তিরা এইরূপ ব্যবস্থাতে অত্যন্ত সন্তুষ্ট হইবেন তাহার সন্দেহ নাই। এই রূপে রাজনীতি, সামরিক নীতি, সামাজিক নীতি ও গার্হস্থ্য নীতি, সকলই ধর্ম্মের অঙ্গ করিয়া লওয়া হইয়াছে। ব্যাকরণ ও জ্যোতির্ব্বিদ্যারও ধর্ম্মের সহিত সংশ্রব রহিয়াছে। অন্যান্য সভ্য দেশে যেমন সাত্ত্বিক ও বৈষয়িক* দুই প্রকার শাস্ত্র বিভাগ আছে হিন্দুদিগের মধ্যে সেরূপ নাই। হিন্দুধর্ম্ম শরীর, মন, আত্মা, সমাজ কাহাকেও অবজ্ঞা না করাতে প্রাচীনকালে ভারতবর্ষে প্রকৃত সভ্যতা অর্থাৎ ধর্ম্মোৎপাদ্য

* Sacred and profane.

সভ্যতার অভ্যুদয় হইয়াছিল। এক্ষণে যে সভ্যতা দেখিতে পাওয়া যায়, ইহা নিতান্ত অসার। বাহিরে চাক্‌চিক্য, ভিতরে উৎকট উৎকট পাপ। ইহা কৃত্রিম সভ্যতা। ধর্ম্মোৎপাদ্য সভ্যতাই যথার্থ সভ্যতা। ভারতবর্ষ এককালে এরূপ সভ্যতা প্রাপ্ত হইয়াছিল। যাঁহারা আলেক্‌জাণ্ডরের সহিত ভারতবর্ষে আসিয়াছিলেন, তাঁহাদিগের গ্রন্থ হইতে ষ্ট্রেবো নামক গ্রীক ভূগোল লেখক তাঁহার লিখিত ভূগোলের উপকরণ সংগ্রহ করেন। তিনি তাঁহার গ্রন্থান্তর্গত ভারতবর্ষের বৃত্তান্তে এইরূপ ব্যক্ত করিয়াছেন যে ভারতবর্ষের লোকদিগের দ্বারে কুলুপ দিবার ও দেনা পাওনায় অঙ্গীকার পত্রের আবশ্যকতা হয় না। পুরাকালে ধর্ম্মযুদ্ধের কি চমৎকার নিয়ম ছিল! এরূপ সাধুতা থাকিলেই যথার্থ সভ্যতা হয়। এই সভ্যতার কাল যখন পুনরাগমন করিবে ও উন্নত আকারে পৃথিবীময় ব্যাপ্ত হইবে তখন পৃথিবীর এক নূতন শ্রী হইবে।

দ্বাদশতঃ। অন্যান্য ধর্ম্ম অপেক্ষা হিন্দুধর্ম্ম অতিশয় প্রাচীন। মনুষ্যের পুরাবৃত্তের অভ্যুদয়ের পূর্ব্বে এই ধর্ম্মের উৎপত্তি হইয়াছিল। ইহা খ্রীষ্টিয়ানধর্ম্ম অপেক্ষা প্রাচীন, বৌদ্ধ ধর্ম্ম ইহার বিদ্রোহী সন্তান. ইহার তুলনায় মহম্মদীয় ধর্ম্ম ত সে দিনের। ইহা মনুষ্যের পুরাবৃত্তের অভ্যুদয়ের পূর্ব্ব হইতে অদ্যাপি বর্ত্তমান হইয়াছে, ইহাতে প্রতীত হইতেছে যে ইহাতে এমন কোন পদার্থ আছে যাহা মনুষ্যের হৃদয়কে অতি দীর্ঘকাল পর্য্যন্ত অধিকার করিয়া রাখিতে পারে। এই দীর্ঘকালস্থায়ী ধর্ম্ম হইতে কত সম্প্রদায়ের উৎপত্তি হইয়াছে ও হইতেছে। এই এক এক সম্প্রদায়ের ধর্ম্ম আবার এক এক অতি বিস্তৃত ধর্ম্ম হইয়া

দাঁড়াইয়াছে। নর্ম্মদা তীরস্থ কবীর বটের সহিত হিন্দু ধর্ম্মের তুলনা হইতে পারে। ঐ বটবৃক্ষ কত প্রাচীন, উহার এক এক শাখা আবার এক এক বৃহৎ বৃক্ষ হইয়াছে। অত্যন্ত প্রাচীন হইলে যেমন লোকে দুর্ব্বল ও বুদ্ধিহীন হয়, হিন্দুধর্ম্ম সেরূপ নহে. উহার স্বীয় নব যৌবন সম্পাদনের ক্ষমতা আছে। উহার আভ্যন্তরিক সারবত্তা আছে। উহা কবীর বটের ন্যায় নবপল্লবিত ও মুকুলিত হইবার ক্ষমতা ধারণ করে। লোক সমাজের উন্নতির সঙ্গে সঙ্গে, বুদ্ধির বিকাশের সঙ্গে সঙ্গে, উহা বুদ্ধিবৃত্তিচরিতার্থকারী নূতন আকার ধারণ করিতে পারে। এই আভ্যন্তরিক সারবত্তা জন্য উহাকে অন্য ধর্ম্ম হইতে শ্রেষ্ঠ বলিতে হইবে।

সাধারণ হিন্দু ধর্ম্মের শ্রেষ্ঠত্ব দেখাইয়া এক্ষণে হিন্দুদিগের সার ধর্ম্ম ব্রহ্ম জ্ঞান ও ব্রহ্মোপাসনা যাহা জ্ঞান কাণ্ড বলিয়া আখ্যাত তাহার শ্রেষ্ঠত্ব প্রতিপাদন করিতে প্রবৃত্ত হইতেছি। ইহাকে হিন্দুরা সমর্থাধিকারীর ধর্ম্ম আর দেব দেবীর উপাসনা কনিষ্ঠাধিকারীর ধর্ম্ম বলিয়া থাকেন।

জ্ঞান কাণ্ডের লক্ষ্য সাক্ষাৎ ব্রহ্মের উপাসনা। ব্রহ্মের উপাসনা ঈশ্বরধারণে সমর্থ ব্যক্তিদিগের সম্বন্ধে বিহিত হইয়াছে। ব্রহ্ম কিরূপ ও তাঁহার উপাসনা কিরূপে করিতে হইবে, তাহা উপনিষদ প্রভৃতি গ্রন্থে কথিত হইয়াছে। সকল শাস্ত্রে জ্ঞানের কথা আছে কিন্তু বেদান্ত অর্থাৎ উপনিষদ জ্ঞানকাণ্ডের প্রধান গ্রন্থ। জ্ঞানকাণ্ডে ঈশ্বরের বিষয় যেরূপ উপদেশ আছে, তাহার তুল্য উপদেশ অন্য কোন জাতির ধর্ম্ম গ্রন্থে প্রাপ্ত হওয়া যায় না। বাইবেল ও কোরাণে এইরূপ উপদেশ আছে যে ঈশ্বর জগতের

কোন বিশেষ স্থানে অর্থাৎ স্বর্গে বিশেষরূপে প্রকাশমান আছেন। কিন্তু হিন্দুদিগের জ্ঞান শাস্ত্রে বলে যে তিনি "বিভুং সর্ব্বগতং সুসূক্ষ্মং" তিনি সর্ব্বত্র বিরাজমান্ আর তিনি অতি সূক্ষ্ম পদার্থ। বাইবেলের মত এই যে ঈশ্বর স্বর্গের উপর এক স্থানে সিংহাসনে বসিয়া আছেন আর খ্রীষ্ট তাঁহার দক্ষিণ পার্শ্বে উপবেশন করিয়া আছেন। জ্যোতির্ব্বেত্তারা নিরূপণ করিয়াছেন যে সূর্য্য যেমন আমাদের সৌর জগতের অবলম্বন তেমনি এমন এক নক্ষত্র আকাশে আছে, যাহা সমস্ত জগতের অবলম্বন। তাহার চতুর্দ্দিকে আমাদের সূর্য্য স্বীয় অধীনস্থ গ্রহ উপগ্রহ লইয়া ভ্রমণ করিতেছে। ড্রিক্ নামে আমেরিকার এক জন ধর্ম্মোপদেষ্টা ঐ নক্ষত্রকে ঈশ্বরের বিশেষ বাসস্থান অর্থাৎ স্বর্গ বলিয়া নির্দ্দেশ করিয়াছিলেন হিন্দু জ্ঞানীরা এরূপ ভ্রমে কখন পতিত হয়েন নাই।

জ্ঞান কাণ্ডের এক প্রধান উপদেশ এই যে মনুষ্য মধ্যবর্ত্তীর সহায়তা না লইয়া অব্যবহিতরূপে ঈশ্বরকে দর্শন করিবে।

জ্ঞান প্রসাদেন বিশুদ্ধসত্ত্বস্ততস্তু তং পশ্যতে নিষ্কলং ধ্যায়মানঃ।

মুণ্ডকোপনিষৎ।

জ্ঞানশুদ্ধি দ্বারা শুদ্ধসত্ত্ব ব্যক্তি ধ্যানযুক্ত হইয়া নিরবয়ব ব্রহ্মকে উপলব্ধি করেন।

তদ্বিষ্ণোঃ পরমং পদং সদা পশ্যন্তি সূরয়ঃ দিবীব চক্ষুরাততম্।

ঋগ্বেদ।

চক্ষু যেমন প্রসারিত আকাশকে দেখে, সর্ব্বব্যাপী ঈশ্বরকে জ্ঞানীরা সেইরূপ দেখেন।

জ্ঞানকাণ্ডের গ্রন্থ সকল পাঠ করিলে বোধ হয়, যে তাহা দিগের প্রণেতাদিগের মধ্যে কাহারো কাহারো আপ্ত বাক্যে অন্ধ নির্ভর ছিল না। কঠঋষি বলিয়াছেন।

নায়মাত্মা প্রবচনেন লভ্যো ন মেধয়া ন বহুনা শ্রুতেন।
যমেবৈষ বৃণুতে তেন লভ্যস্তস্যৈষ আত্মা বৃণুতে তনূং স্বাং।

পরমাত্মাকে প্রকৃষ্ট বচন অর্থাৎ বৈদিক বচন দ্বারা অথবা উত্তম মেধা দ্বারা অথবা বহু শ্রবণ দ্বারা লাভ করা যায় না। যে ব্যক্তি তাঁহাকে প্রার্থনা করে সেই তাঁহাকে পায়, তাহারই আত্মাতে তিনি আত্মস্বরূপ প্রকাশ করেন।

শ্বেতাশ্বতর ঋষি বলিয়াছেন।

যস্তং ন বেদ কিমৃচা করিষ্যতি।

যে ইহাকে না জানে, ঋক্ বাক্যে তাহার কি করিবে?

মুণ্ডক ঋষি বলিয়াছেন।

তত্রাপরা ঋগ্বেদো যজুর্ব্বেদঃ সামবেদোঽথর্ব্ববেদঃ শিক্ষা কল্পো ব্যাকরণং নিরুক্তং ছন্দো জ্যোতিষমিতি। অথপরা যয়া তদক্ষরমধিগম্যতে।

ঋগ্বেদ, যজুর্ব্বেদ, সামবেদ, অথর্ব্ববেদ, শিক্ষা, কল্প, ব্যাকরণ, নিরুক্ত, ছন্দ, জ্যোতিষ এ সকল অশ্রেষ্ঠ বিদ্যা, আর যে বিদ্যা দ্বারা অবিনাশী পরব্রহ্মকে জানা যায় তাহাই শ্রেষ্ঠ বিদ্যা।

বৃহস্পতি ঋষি বলিয়াছেন।

কেবলং শাস্ত্রমাশ্রিত্য ন কর্ত্তব্যোবিনির্ণয়ঃ।
যুক্তিহীনবিচারেণ ধর্ম্মহানিঃ প্রজায়তে।

কেবল শাস্ত্র আশ্রয় করিয়া কোন তত্ত্ব নির্ণয় করা উচিত হয় না। যুক্তিহীন বিচারে ধর্ম্মের হানি হয়।

ভগবদ্গীতাতে আছে।

যদাতে মোহ কলিলং বুদ্ধির্ব্যতিতরিষ্যতি।
তদাগন্তাসি নির্ব্বেদং শ্রোতব্যস্য শ্রুতস্যচ॥

যখন তোমার বুদ্ধি মোহ সমূহের অতীত হইবে তখন তুমি শ্রোতব ও শ্রুতি সম্বন্ধে বৈরাগ্য লাভ করিবে।

ব্রহ্মাণ্ড পুরাণন্তর্গত উত্তরগীতাতে আছে।

গ্রন্থমভ্যস্য মেধাবী জ্ঞানবিজ্ঞানতৎপরঃ
পলালমিব ধান্যার্থী ত্যজেদ্গ্রন্থমশেষতঃ।।
উল্কাহস্তো যথা কশ্চিৎ দ্রব্যমালোক্য তাং ত্যজেৎ
জ্ঞানেন জ্ঞেয়মালোক্য জ্ঞানং পশ্চাৎ পরিত্যজেৎ॥
যথাঽমৃতেন তৃপ্তস্য পয়সাকিং প্রয়োজনং
এবং তৎপরমং জ্ঞাত্বা বেদে নাস্তি প্রয়োজনং॥

যেমন ধান্যার্থী ব্যক্তি তৃণসহ ধান্যের ধান্যমাত্র গ্রহণ করিয় তৃণগণকে পরিত্যাগ করে তেমন মেধাবী জ্ঞানবিজ্ঞানতৎপর ব্যক্তি গ্রন্থ অভ্যাস করিয়া অশেষ গ্রন্থ নিচয় পরিত্যাগ করিবে যেমন কোন মনুষ্য উল্কা হস্তে লইয়া প্রার্থিত দ্রব্য দর্শনান্তর হস্ত স্থিত উল্কা পরিত্যাগ করে, সেইরূপ জ্ঞানী ব্যক্তি জ্ঞেয় ব্রহ্মকে দর্শন করিয়া জ্ঞানের গ্রন্থ পশ্চাৎ পরিত্যাগ করিবে। যে ব্যক্তি অমৃতপান করিয়া তৃপ্ত হইয়াছে তাহার যেমন জলে প্রয়োজন নাই তেমনি জ্ঞানী ব্যক্তি পরম পদার্থকে জানিলে তাঁহার বেদে প্রয়োজন নাই।

পুনরায়।

বিজ্ঞেয়োঽক্ষর সন্মাত্রো জীবিতঞ্চাপি চঞ্চলং।
বিহায় সর্ব্বশাস্ত্রাণি যৎ সত্যং তদুপাস্যতাং॥

জীবিতকালকে অতি চঞ্চল জানিয়া সমস্ত শাস্ত্র পরিত্যাগ পূর্ব্বক সৎস্বরূপ ক্ষয়বিরহিত সত্য স্বরূপ পরমেশ্বরের উপাসনা করিবে।

পুনরায়।

অনন্ত শাস্ত্রং বহুবেদিতব্যং, স্বল্পশ্চ কালো বহবশ্চ বিঘ্নাঃ।
যৎ সারভূতং তদুপাসিতব্যং, হংসো যথা ক্ষীরমিবাম্বুমিশ্রং॥

শাস্ত্র সকলের অন্ত নাই, জানিবার বিষয় অনেক, কাল সংক্ষেপ, বিঘ্নও বিস্তর, অতএব হংস যেমন জল মিশ্রিত দুগ্ধ পাইলে জল পরিত্যাগ করিয়া কেবল দুগ্ধপান করে, সেইরূপ যাহা সার তাহার উপাসনা করিবে।

বশিষ্ঠ বলিয়াছেন।

যুক্তিযুক্তমুপাদেয়ং বচনং বালকাদপি।
অন্যং তৃণমিবত্যাজ্যমপ্যুক্তং পদ্মজন্মনা॥

যুক্তিযুক্ত বাক্য বালকে বলিলেও গ্রহণ করিবে, কিন্তু ব্রহ্মা যদিও অন্য অর্থাৎ অযুক্তিযুক্ত কথা বলেন, তাহাও তৃণের ন্যায় পরিত্যাগ করিবে।

এ প্রকার স্বাধীনতার ভাব হিন্দুধর্ম্ম ব্যতীত আর কোন ধর্ম্মে পাওয়া যায় না।

জ্ঞানকাণ্ডের আর এক উপদেশ এই যে কর্ম্ম অর্থাৎ যাগ যজ্ঞ পরিত্যাগ করিবে। এই কর্ম্ম ত্যাগের ভাব হিন্দু ধর্ম্মে চিরকাল আছে। মুণ্ডক উপনিষদে উক্ত হইয়াছে।

প্লবাহ্যেতে অদৃঢ়া যজ্ঞরূপা অষ্টাদশোক্তমবরং যেষু কর্ম্ম।
এতচ্ছ্রেয়োঽভিনন্দন্তি মূঢ়া জরা মৃত্যুং তে পুনরেবাপিযন্তি॥

এই যজ্ঞরূপ অশ্রেষ্ঠ কর্ম্ম সকল অস্থায়ী ও অদৃঢ়, যাহা অষ্টাদশ ঋত্বিক দ্বারা সম্পন্ন হয়। যে মূঢ়েরা ইহাকে শ্রেয়ঃ বলিয়া অভিনন্দন করে তাহারা পুনঃ পুনঃ জরা মৃত্যুকে প্রাপ্ত হয়।

মনুসংহিতাতে উক্ত হইয়াছে।

যথোক্তান্যপি কর্ম্মাণি পরিহায দ্বিজোত্তমঃ।
আত্মজ্ঞানে শমে চ স্যাৎ বেদাভ্যাসে চ যত্নবান্॥

দ্বিজোত্তম ব্যক্তি উল্লিখিত কর্ম্ম সকল পরিত্যাগ করিয়া তত্ত্বজ্ঞান আলোচনা, শম ও বেদাভ্যাসে যত্নবান হইবেন।

আমাদিগের বঙ্গদেশের অলঙ্কার স্বরূপ কুল্লূক ভট্ট, যাঁহাকে সর্ উইলিয়ম্ জোন্স পৃথিবীর সকল টীকাকার অপেক্ষা শ্রেষ্ঠ বলিয়া গিয়াছেন, তিনি তাঁহার প্রণীত মনু সংহিতার টীকাতে "বেদ সন্ন্যাসিনাং গৃহস্থানাং" এই বাক্যে এক দল বেদসন্ন্যাসী গৃহস্থের কথা উল্লেখ করিয়াছেন। এই সকল গৃহস্থেরা বৈদিক কর্ম সন্ন্যাস অর্থাৎ ত্যাগ করিতেন। এখনও দণ্ডী পরমহংসেরা কর্ম্ম পরিত্যাগ করিয়া কেবল ঈশ্বরের ধ্যান ধারণাতে নিমগ্ন থাকেন।

হিন্দু ধর্ম্মের জ্ঞানকাণ্ড ধ্যানপ্রধান। উপনিষদে যে কেবল ধ্যানের কথা আছে, প্রার্থনা নাই, তাহা বলা যাইতে পারে না, কারণ "অসতো মা সদ্গময় তমসো মা জ্যোতির্গময়" ইত্যাদি চমৎকার প্রার্থনা উপনিষদে পাওয়া যায়। ঈশ্বরের সহিত সহবাসই ধর্ম্মের উদ্দেশ্য, প্রার্থনা এবং অনুতাপ দ্বারা পাপ হইতে বিমুক্তি সেই সহবাসের উপায় মাত্র। যখন ঈশ্বরের সহিত সহবাসই ধর্ম্মের উদ্দেশ্য এবং কেবল ধ্যান দ্বারা আমরা সেই সহবাস লাভ করিতে সমর্থ হই,

তখনি ধ্যানকে প্রধান উপাসনা বলিতে হইবে। শরীর দ্বারা যেমন আমরা মনুষ্যের সমীপস্থ হই, সেইরূপ তদ্দ্বারা অতীন্দ্রিয় ঈশ্বরের আমরা সমীপস্থ হইতে পারি না। আমরা কেবল ধ্যান দ্বারা তাঁহার সহবাস লাভ করিতে পারি। "ন চক্ষুষা গৃহ্যতে নাপি বাচা নান্যৈর্দেবৈস্তপসা কর্ম্মণা বা। জ্ঞানপ্রসাদেন বিশুদ্ধসত্ত্বস্ততস্তু তং পশ্যতে নিষ্কলং ধ্যায়মানঃ॥" "তাঁহাকে চক্ষু দ্বারা গ্রহণ করা যায় না, বাক্য দ্বারা গ্রহণ করা যায় না, অন্য কোন ইন্দ্রিয় দ্বারা গ্রহণ করা যায় না, কঠোর তপস্যা কিম্বা ক্রিয়া কর্ম্মরূপ অনুষ্ঠান দ্বারা গ্রহণ করা যায় না, যে ব্যক্তির চিত্ত জ্ঞান প্রসাদে বিশুদ্ধ হইয়াছে, কেবল সেই ব্যক্তই ধ্যানযুক্ত হইয়া সেই অতীন্দ্রিয় পরমেশ্বরকে দেখিতে পান।" এই ধ্যান যখন অবিচলিত ভাব ধারণ করে, যখন আমরা সকল সময়ে, এমন কি, বিষয় কার্য্য সম্পাদন সময়েও ঈশ্বরকে ধ্যান করি, যখন আমরা তাঁহাকে সর্ব্বদা নয়নে নয়নে রাখি, যখন আমরা অনিমেষ নয়নে তাঁহাকে দর্শন করি, তখন তাহা যোগ বলিয়া আখ্যাত হয়। ইওরোপখণ্ডে প্রার্থনার ভাব অত্যন্ত প্রবল, কিন্তু ইদানীন্তন কোন কোন ব্যক্তিকে যোগ প্রধান উপাসনা বলিয়া স্বীকার করিতে দেখা যায়। কোন কবিশ্রেষ্ঠ এইরূপ উক্ত করিয়াছেন।

> "Rapt into still communion which transcends
> The inferior offices of prayer and praise."

> "প্রশান্ত যোগেতে হৃত তাঁহার মানস,
> যোগের মাহাত্ম্য কাছে গণ্য নাহি হয়
> স্তব ও প্রার্থনা আদি নিকৃষ্ট সাধন॥"

জ্ঞানীর সম্বন্ধে ঈশ্বরের উপাসনার নিমিত্ত স্থানের নিয়ম নাই, কালেরও নিয়ম নাই। যে স্থানে যে কালে মন ঈশ্বরে সংলগ্ন হয়, সেই স্থান ও সেই কাল তাঁহার উপাসনার প্রশস্ত স্থান ও প্রশস্ত কাল।

যত্রৈকাগ্রতা তত্রাবিশেষাৎ।

বেদান্তসূত্র।

যেখানে মনের একাগ্রতা হইবে সেইখানে উপাসনা করিবে।

জ্ঞানীর সম্বন্ধে তীর্থ পর্য্যটনের আবশ্যকতা নাই। বিশুদ্ধচিত্তই পরম তীর্থ। স্কন্দপুরাণান্তর্গত কাশীখণ্ডে আছে।

সত্যং তীর্থং ক্ষমা তীর্থং তীর্থমিন্দ্রিয়নিগ্রহঃ।
সর্ব্বভূত-দয়া তীর্থং সর্ব্বত্রার্জ্জবমেবচ ॥
দানং তীর্থং দমস্তীর্থং সন্তোষস্তীর্থমুচ্যতে।
ব্রহ্মচর্য্যং পরং তীর্থং তীর্থঞ্চ প্রিয়বাদিতা ॥
জ্ঞানং তীর্থং ধৃতিস্তীর্থং পুণ্যং তীর্থমুদাহৃতং।
তীর্থানামপিতত্তীর্থং বিশুদ্ধির্মানসঃ পরং ॥

মহানির্ব্বাণ তন্ত্রের একস্থানে ব্রহ্মজ্ঞানীর কর্ত্তব্য সুন্দররূপে বর্ণিত হইয়াছে।

যতো জগন্মঙ্গলায় ত্বয়াহং বিনিয়োজিতঃ।
অতস্তে কথয়িষ্যামি যদ্বিশ্বহিতকৃৎ ভবেৎ ॥
কৃতে বিশ্বহিতে দেবি বিশ্বেশঃ পরমেশ্বরঃ।
প্রীতো ভবতি বিশ্বাত্মা যতোবিশ্বং তদাশ্রিতং ॥
স এক এব সদ্রূপঃ সত্যোঽদ্বৈতঃ পরাৎপরঃ।
স্বপ্রকাশঃ সদাপূর্ণঃ সচ্চিদানন্দলক্ষণঃ ॥
নির্ব্বিকারো নিরাধারো নির্ব্বিশেষো নিরাকুলঃ।
গুণাতীতঃ সর্ব্বসাক্ষী সর্ব্বাত্মা সর্ব্বদৃগ্বিভুঃ ॥

গূঢ়ঃ সর্ব্বেষু ভূতেষু সর্ব্বব্যাপী সনাতনঃ।
সর্ব্বেন্দ্রিয়গুণাভাসঃ সর্ব্বেন্দ্রিয়বিবর্জ্জিতঃ॥
লোকাতীতো লোকহেতুরবাঙ্মনসগোচরঃ।
স বেত্তি বিশ্বং সর্ব্বজ্ঞস্তং ন জানাতি কশ্চন॥
তদধীনং জগৎ সর্ব্বং ত্রৈলোক্যং সচরাচরম্।
তদালম্বনতস্তিষ্ঠেদবিতর্ক্যমিদং জগৎ॥
তৎসত্যতামুপাশ্রিত্য সদ্বদ্ভাতি পৃথক্ পৃথক্।
তেনৈব হেতুভূতেন বয়ং জাতা মহেশ্বরি॥
কারণং সর্ব্বভূতানাং স একঃ পরমেশ্বরঃ।
লোকেষু সৃষ্টি করণাৎ স্রষ্টা ব্রহ্মেতি গীয়তে॥
যদ্ভয়াদ্বাতি বাতোপি সূর্য্যস্তপতি যদ্ভয়াৎ।
বর্ষন্তি তোয়দাঃ কালে পুষ্পন্তি তরবো বনে॥
কালংকালয়তে কালো মৃত্যোর্ম্মৃত্যুং ভিয়োভয়ং।
বেদান্তবেদ্যো ভগবান্ যৎতচ্ছব্দোপলক্ষিতঃ॥
বহুনাত্র কিমুক্তেন তবাগ্রে কথ্যতে প্রিয়ে।
ধ্যেয়ঃ পূজ্যঃ সুখারাধ্যস্তংবিনা নাস্তি মুক্তয়ে॥

যেহেতু আমি জগতের হিত কথন জন্য তোমা কর্ত্তৃক নিয়োজিত হইয়াছি, যাহাতে বিশ্বের হিত হয়, তাহা আমি তোমাকে বলি। হে দেবি! বিশ্বের হিত করিলে বিশ্বেশ বিশ্বাত্মা পরমেশ্বর, যাঁহাতে বিশ্ব আশ্রিত হইয়া রহিয়াছে, তিনি প্রীত হয়েন। তিনি একমাত্র, তিনি সৎস্বরূপ, তিনি সত্য, তিনি অদ্বিতীয়, তিনি সকলের শ্রেষ্ঠ, তিনি স্বপ্রকাশ, তিনি সদাপূর্ণ, তিনি সচ্চিদানন্দ স্বরূপ। তিনি নিরাকার, নিরাধার, নির্ব্বিকার, নিরাকুল, গুণাতীত, সর্ব্বসাক্ষী, সর্ব্বাত্মা, সর্ব্বদৃক্ ও সর্ব্বত্র বর্ত্তমান। তিনি গূঢ়রূপে সকল ভূতে বিরাজমান রহিয়াছেন। তিনি সর্ব্বব্যাপী ও সনাতন। তিনি সকল ইন্দ্রিয়ের গুণ প্রকাশক কিন্তু তিনি নিজে সকল ইন্দ্রিয় বিবর্জ্জিত। তিনি লোকাতীত অথচ লোকহেতু। তিনি বাক্য মনের অগোচর।

সেই সর্ব্বজ্ঞ পুরুষ সকলকে জানেন; কিন্তু কেহ তাঁহাকে জানে না। চরাচর সমস্ত জগৎ তাঁহার অধীনে রহিয়াছে, অবিতর্কিত সত্যরূপে সকল জগৎ তাঁহাকে অবলম্বন করিয়া রহিয়াছে। তাঁহার সত্যতাকে আশ্রয় করিয়া পৃথক্ পৃথক্ বস্তু সত্যরূপে প্রকাশিত হইতেছে। হে মহেশ্বরি! সেই কারণ স্বরূপ পরমেশ্বরের দ্বারা আমরা সৃষ্ট হইয়াছি। তিনি সকলের কারণ, তিনি একমাত্র পরমেশ্বর; সৃষ্টিকার্য্য জন্য লোক সকল তাঁহাকে স্রষ্টা ও ব্রহ্ম বলিয়া কীর্ত্তন করে। যাঁহার ভয়ে বায়ু প্রবাহিত হইতেছে, যাঁহার ভয়ে সূর্য্য উত্তাপ দিতেছে ও বনে তরু সকল পুষ্পিত হইতেছে, যাঁহার ভয়ে ঋতু সকল গমনাগমন করিতেছে ও মৃত্যু সঞ্চরণ করিতেছে, যাঁহার ভয়ে ভয় ভীত হয়, যে ভগবান্ বেদান্ত শাস্ত্রে তৎ শব্দে উল্লিখিত হইয়াছেন, হে প্রিয়ে! তাঁহার বিষয়ে আমি তোমাকে অধিক কি বলিব? তিনি ধ্যেয়, তিনি পূজ্য, তিনি সহজে আরাধ্য, তাঁহা বিনা কখনই মুক্তিলাভ হইতে পারে না।

পুনরায়।

অস্মিন্ ধর্ম্মে মহেশি স্যাৎ সত্যবাদী জিতেন্দ্রিয়ঃ।
পরোপকারনিরতো নির্ব্বিকারঃ সদাশয়ঃ॥
মাৎসর্য্যহীনোঽদম্ভীচ দয়াবান্ শুদ্ধমানসঃ।
মাতাপিত্রোঃ প্রীতিকারী তয়োঃ সেবনতৎপরঃ॥
ব্রহ্মশ্রোতা ব্রহ্মমন্তা ব্রহ্মান্বেষণমানসঃ।
যতাত্মা দৃঢ়বুদ্ধিঃস্যাৎ সাক্ষাদ্‌ব্রহ্মেতি ভাবয়ন্॥
ন মিথ্যা ভাষণং কুর্য্যান্ন পরানিষ্টচিন্তনম্।
পরস্ত্রীগমনঞ্চৈব ব্রহ্মমন্ত্রী বিবর্জ্জয়েৎ॥
তৎসদিতি বদেদ্দেবি প্রারম্ভে সর্ব্বকর্ম্মণাং।
ব্রহ্মার্পণমস্তুবাক্যং পানভোজন কর্ম্মসু॥
যেনোপায়েন মর্ত্ত্যানাং লোকযাত্রা প্রসিদ্ধতি।
তদেব কার্য্যং ব্রহ্মজ্ঞৈরিদংধর্ম্মং সনাতনম্॥

যে ব্যক্তি এই ধর্ম্ম অবলম্বন করিবেন, তিনি সত্যবাদী, জিতেন্দ্রিয়, পরোপকারনিরত, নির্ব্বিকার, সদাশয়, মাৎসর্য্যবিহীন, দম্ভহীন, দয়াবান্ বিশুদ্ধচিত্ত, এবং মাতাপিতার প্রীতিকারী ও তাঁহাদিগের সেবায় তৎপর হইবেন। তিনি সর্ব্বদা ব্রহ্মবিষয়ক কথা শ্রবণ করিবেন, তিনি ব্রহ্মকে সর্ব্বদা মনন করিবেন, তাঁহার মন ব্রহ্মান্বেষণে সদা নিযুক্ত থাকিবে। তিনি সংযতচিত্ত ও দৃঢ়বুদ্ধি হইবেন। ব্রহ্ম সম্মুখে আছেন, এইরূপ তিনি ভাবিবেন। তিনি মিথ্যা কথা কহিবেন না ও পরানিষ্ট চিন্তা করিবেন না; ব্রহ্মমন্ত্রে যিনি দীক্ষিত হইয়াছেন, তিনি পরস্ত্রী গমন পরিত্যাগ করিবেন। তিনি সকল কর্ম্মের আরম্ভে 'তৎসৎ' বলিবেন; তিনি পানভোজনাদি সকল কর্ম্মের শেষে 'ব্রহ্মার্পণমস্তু' বলিবেন। যে কার্য্য দ্বারা লোকযাত্রা সুন্দররূপে নির্ব্বাহিত হয়, তাহাই ব্রহ্মজ্ঞ ব্যক্তির সনাতন ধর্ম্ম।

পুনরায়।

বাচিকং কায়িকং চাপি মানসং বা যথামতিঃ।
আরাধনে পরেশস্য ভাবশুদ্ধির্বিধীয়তে॥
পূজনে পরমেশস্য নাবাহনবিসর্জ্জনে।
সর্ব্বত্র সর্ব্বকালেষু সাধয়েদ্‌ব্রহ্মসাধনম্॥
অস্নাতো বা কৃতস্নাতো ভুক্তো বাপি বুভুক্ষিতঃ।
পূজয়েৎ পরমাত্মানং সদা নির্ম্মলমানসঃ॥

পরমেশ্বরের আরাধনায় বাচিক, কায়িক ও মানসিক ভাবের বিশুদ্ধতা আবশ্যক। তাঁহার পূজাতে আবাহন নাই, বিসর্জ্জনও নাই। সকল স্থানে ও সকল কালে ব্রহ্মসাধন করিবেক। স্নান করিয়া হউক, না করিয়া হউক, আহার করিয়া হউক বা না করিয়াই হউক, সর্ব্বদা নির্ম্মল মানস হইয়া পরমাত্মাকে পূজা করিবেক।

পুনরায়।

ভক্ষ্যাভক্ষ্যবিচারোঽত্র ত্যাজ্যগ্রাহ্যো ন বিদ্যতে।
ন কালশুদ্ধিনিয়মো ন বা স্থাননিরূপণম্॥

এই ধর্ম্মে ভক্ষ্যাভক্ষ্য ত্যজ্যগ্রাহ্যের বিচার নাই, কালশুদ্ধির নিয়ম অথবা স্থানের নিরূপণ নাই।

পুনরায়।

ব্রাহ্মে মন্ত্রে মহেশানি বিচারো নাস্তি কুত্রচিৎ।
স্বীয়মন্ত্রং গুরুর্দ্দদ্যাৎ শিষ্যেভ্যোহবিচারয়ন্।
পিতাপি দীক্ষয়েৎ পুত্রান্ ভ্রাতা ভ্রাতৄন্ পতিস্ত্রিয়ম্।
মাতুলো ভাগিনেয়াংশ্চ নপ্তৄন্ মাতামহোপি চ।

হে মহেশ্বরি! ব্রহ্মমন্ত্র প্রদানে বিচার নাই। কোন বিচার না করিয়া গুরু আপনার মন্ত্র শিষ্যকে দিবেন। পিতা পুত্রকে, ভ্রাতা ভ্রাতাকে, পতি স্ত্রীকে, মাতুল ভাগিনেয়কে, মাতামহ দৌহিত্রকে দীক্ষা করিবেন।

উপরে আমি সাধারণ হিন্দুধর্ম্মের শ্রেষ্ঠত্ব প্রদর্শন করিয়া জ্ঞানকাণ্ডের বিশেষ শ্রেষ্ঠত্ব দেখাইলাম। সাধারণ হিন্দুধর্ম্মের শ্রেষ্ঠত্ব দেখাইবার সময় আমি সপ্রমাণ করিয়াছি যে হিন্দুধর্ম্মের যে অংশ কনিষ্ঠাধিকারীর ধর্ম্ম বলিয়া আখ্যাত, তাহার ভাব ধরিয়া বিবেচনা করিলে প্রতীত হয় যে তাহাতেও হিন্দুধর্ম্মের শ্রেষ্ঠত্ব প্রকাশ পাইতেছে। জ্ঞানকাণ্ডে ঐ শ্রেষ্ঠত্ব বিশেষ রূপ অনুভূত হয়। জ্ঞানকাণ্ড হইতে উদ্ধৃত উল্লিখিত শ্লোক সকল পাঠ করিলে প্রতীত হয় যে জ্ঞানকাণ্ডের ধর্ম্ম হইতে বিশেষতঃ বেদান্ত অর্থাৎ উপনিষদের ধর্ম্ম হইতে ব্রাহ্মধর্ম্মে অধিরোহণ অতি সহজ কার্য্য। ব্রাহ্মধর্ম্ম যে হিন্দুধর্ম্মের কত নিকটতর এবং হিন্দুধর্ম্ম কিরূপ সহজে ব্রাহ্মধর্ম্মে পরিণত হইয়াছে, তাহা জ্ঞানকাণ্ডের শ্লোক সকল পাঠ করিলে বুঝা যায়। ব্রাহ্মধর্ম্ম

হিন্দুধর্ম্মের সমুন্নত আকার। হিন্দু ধর্ম্ম ক্রমে ক্রমে উন্নত হইয়া ব্রাহ্মধর্ম্মে পরিণত হইয়াছে। এই ধর্ম্ম বিশ্ব-জনীন অসম্প্রদায়িক ধর্ম্ম যেহেতু উহার সত্য সকল ধর্ম্মে পাওয়া যায় এবং উহাতে পৃথিবীস্থ সকল জাতির অধিকার আছে।* হিন্দুধর্ম্ম ক্রমে ক্রমে উন্নত হইয়া এমন এক আকার ধারণ করিয়াছে যাহা সম্পূর্ণরূপে বিশ্বজনীন। ব্রাহ্মধর্ম্ম বিশ্বজনীন অসম্প্রাদয়িক ধর্ম্ম কিন্তু তা বলিয়া কি তাহাকে আর হিন্দুধর্ম্ম বলা যাইবে না? রামচন্দ্র নামে একটী লোককে পাঁচবৎসরের সময় দেখিয়াছিলাম, এখন তাহার বয়ঃক্রম ত্রিশ বৎসর, এখন তাহার আকৃতির অনেক পরিবর্ত্তন হইয়াছে, তা বলিয়া সে কি আর সেই রামচন্দ্র নহে? সেই ঋগ্বেদের সময়ের হিন্দুধর্ম্ম ক্রমে ক্রমে উন্নত ও সংশোধিত হইয়া ব্রাহ্মধর্ম্মাকারে পরিণত হই-য়াছে, এ বলিয়া কি উহাকে আর হিন্দুধর্ম্ম বলা যাইবে না? ব্রাহ্মধর্ম্ম সকল ধর্ম্মের ঐক্য স্থল ও সকল জাতির উহাতে অধিকার আছে অতএব উহা বিশ্বজনীন ধর্ম্ম, এ বাক্য যেমন সত্য, হিন্দুধর্ম্ম ক্রমশঃ সংশোধিত ও উন্নত হইয়া ব্রাহ্মধর্ম্মাকারে পরিণত হইয়াছে অতএব ব্রাহ্মধর্ম্ম হিন্দুধর্ম্মের

* ব্রাহ্মধর্ম্মের বিশ্বজনীন আকার ব্রাহ্মধর্ম্মের লক্ষণ বিষয়ে আমার বক্তৃতায় বিশেষ রূপে বর্ণিত আছে। অদ্য বিংশতি বৎসর হইল ঐ বক্তৃতা রচিত হয়। যখন আমি ঐ বক্তৃতা মেদিনীপুর হইতে তত্ত্ববোধিনী পত্রিকায় প্রকাশজন্য প্রেরণ করি তখন উহাতে আমি যাহা বলিয়াছিলাম তাহার শাস্ত্রীয় প্রমাণ সকল তাহার সঙ্গে প্রেরণ করিয়াছিলাম কিন্তু পত্রিকা সম্পাদক প্রস্তাব দীর্ঘ হইবে বলিয়া সেই সকল প্রমাণ প্রকাশ করা বিহিত বোধ করেন নাই।

সমুন্নত আকর এই বাক্য তেমনি সত্য। একজন খৃষ্টীয়ান ব্রহ্মবাদীর ব্রাহ্মধর্ম্মকে খৃষ্টীয় ধর্ম্মের ও একজন মুসলমান ব্রহ্মবাদীরও উহাকে মুসলমান ধর্ম্মের বিশুদ্ধ সমুন্নত আকার বলিবার যেমন অধিকার আছে, একজন হিন্দু ব্রহ্মবাদীর উহাকে হিন্দুধর্ম্মের বিশুদ্ধ সমুন্নত আকার বলিবার তেমনি অধিকার আছে। যে ব্রহ্মজ্ঞান ও ব্রহ্মোপাসনা অত্যন্ত প্রাচীন কাল হইতে ভারতবর্ষে জ্ঞানী লোকদিগের মধ্যে আবদ্ধ ছিল, সেই ব্রহ্মজ্ঞান ও ব্রহ্মোপাসনাই এখন বিশুদ্ধ আকারে সাধারণ লোকদিগের মধ্যে প্রচারিত হইতেছে। পূর্ব্বে কেবল অরণ্যবাসী ঋষিরা উপনিষৎ পাঠ করিতেন। এইজন্য উপনিষদের অন্যতর নাম আরণ্যক। এক্ষণে সেই উপনিষদের শ্লোক সকল লোকে পাঠ করিতেছে। তখন লোকসমাজ নিবিড় অজ্ঞান অন্ধকারে আচ্ছন্ন ছিল, নিরাকার ব্রহ্মকে সাধারণ লোকে তত ধারণ করিতে পারিত না, অতএব ঋষিরা আশঙ্কা করিতেন, যে ব্রহ্মজ্ঞান সাধারণ লোকের হস্তে পড়িয়া বিকৃত ও দুর্দ্দশাগ্রস্ত হইবে। এখন বিদ্যালোক সাধারণ লোকসমাজে পূর্ব্ব অপেক্ষা অধিক বিকীর্ণ হওয়াতে ঐরূপ হওয়ার আশঙ্কা নাই। এক্ষণে উপদেশ প্রদানদ্বারা কনিষ্ঠাধিকারীদিগকে সমর্থাধিকারে উত্তোলন করিবার সুবিধা পূর্ব্বাপেক্ষা অনেক বৃদ্ধি হইয়াছে। অতএব এক্ষণে ব্রহ্মজ্ঞানীর ইহা কর্ত্তব্য হইয়া দাঁড়াইয়াছে যে সর্ব্বসাধারণকে ব্রহ্মজ্ঞানের উপদেশ প্রদান করেন।

বিবেচনা করিয়া দেখিলে প্রতীত হয় যে হিন্দুধর্ম্ম রত্নাকর স্বরূপ। ভারত সমুদ্রের সহিত ইহার তুলনা করা যাইতে

পারে। ভারত সমুদ্রে যেমন কত রত্ন রহিয়াছে তাহার ইয়ত্তা করা যায় না, সেইরূপ হিন্দু ধর্ম্মে কত সত্যরত্ন নিহিত রহিয়াছে, তাহা বলিয়া শেষ করা যায় না। ধর্ম্মের নিমিত্ত হিন্দু দিগকে অন্য কোথাও যাইতে হয় না। এবিষয়ে শ্রদ্ধাস্পদ সভাপতি মহাশয় তাঁহার এক গ্রন্থে যাহা বলিয়াছেন, তাহা এখানে উদ্ধৃত করিতেছি।

"ব্রহ্মবিৎ ও ব্রহ্মবাদী হইবার জন্য দেশ বিশেষ কি কাল বিশেষ কি জাতি বিশেষের অপেক্ষা নাই। সকল দেশীয় ব্রহ্ম-বাদীদিগেরই ব্রহ্ম বিষয়ে উপদেশ দিবার অধিকার আছে। ভারতবর্ষের পূর্ব্বতন ব্রহ্মবাদীদিগের জ্ঞানরত্নে আমাদের অধিকার। আমরা ধর্ম্ম বিষয়ে পৈতৃক ধনে ধনী; সেই ধন আমাদের পরম ধন; তাহা আমরা আমাদের পিতৃপুরুষ হইতে অপর্য্যাপ্ত লাভ করিয়াছি; তাহা অন্য কোন জাতির নিকট হইতে ভিক্ষা করিতে হইবে না। এই ভারতবর্ষ ধর্ম্মের আদিম স্থান। বৈদিক ধর্ম্মের ন্যায় পুরাতন ধর্ম্ম আর কোন দেশে আর কোন জাতিতে নাই। পৃথিবীতে প্রথম বৈদিক ধর্ম্মেরই আবির্ভাব। ঋষিদিগের সরল সাধু হৃদয় হইতে যে অনির্দ্দেশ্য পুরাকালে বেদসূক্ত সকল বিনির্গত হইয়াছিল, সে কালে আর সকল দেশ অজ্ঞানান্ধকারে আবৃত ছিল। ছন্দের রচনা প্রথমতঃ এই ভারতবর্ষেই হয় এবং সেই পবিত্র রচনা ধর্ম্মফলদাতা ঈশ্বরের চরণে অর্পিত হয়। ঈশ্বর ভারতভূমি ধর্ম্মের আকারস্থান করিয়াছেন; তাহার অগণ্য রত্নরাজী এখনো নিঃশেষিত হয় নাই। যেমন উত্তর হিমালয় ভারতভূমির, যেমন দক্ষিণ সাগর ভারতভূমির, যেমন গঙ্গানদী ভারতভূমির

তেমনি বেদ উপনিষৎ ভারতভূমির, তেমনি পুরাণও ভারত-ভূমির। ধর্ম্ম লইয়া ভারতবর্ষে যত আন্দোলন হইয়া গিয়াছে, এত আর কোথাও হয় নাই। ভারতবাসীদিগের ধর্ম্ম বিষয়ে স্বাভাবিক অনুরাগ। এখানকার সকলে ধর্ম্মকে যেমন পবিত্রভাবে দেখিতে পায়, সে পরিমাণে আর কোন দেশের লোকই পায় না। ধর্ম্মেতে এমন শ্রদ্ধা, ঈশ্বরেতে এমন নির্ভর, আর কোথাও নাই। তাহারা গৃহই প্রতিষ্ঠা করুক, কোন স্থানেই বা গমন করুক, সিদ্ধিদাতা বিধাতা পুরুষকে অগ্রে স্মরণ করিয়া সকল কর্ম্ম আরম্ভ করে। তাহারা সামান্য পত্র লিখিবারও পূর্ব্বে ঈশ্বরকে বিস্মৃত হয় না। ঈশ্বরের নাম লিখিয়া পরে পত্র লিখিতে আরম্ভ করে। যে দেশে ধর্ম্মের ভাব অধিক নাই, তাহারা ইহার মর্ম্ম কিছুই বুঝিতে পারে না। বেদের আদিম অবস্থা হইতে এইপ্রকার ধর্ম্মের ভাব চলিয়া আসিতেছে। এক এক বিষয়ে এক এক জাতি গণ্য হয়; কেহ যুদ্ধে, কেহ বাণিজ্যে, কেহ শিল্পশাস্ত্রে, কেহ বা ধর্ম্মভাবে। ভারতবর্ষে যদি আর কিছু না থাকে, তথাপি এ ধর্ম্মভাবে সকলের শ্রেষ্ঠ হইয়াছে। ভারতবর্ষবাসিনী স্ত্রীলোকদিগের লজ্জা ও সতীত্ব ইহার অধিক প্রমাণ দিতেছে। আমরা অন্য জাতির নিকট হইতে রাজকার্য্যের, শিল্পশাস্ত্রের, বাণিজ্য ব্যবসায়ের, শস্ত্রবিদ্যার, উৎকৃষ্ট শিক্ষা লাভ করিতে পারি, কিন্তু ধর্ম্ম বিষয়ে শিক্ষার নিমিত্ত অপর জাতির সাহায্যের কিছু মাত্র প্রয়োজন নাই।”

সভাপতি মহাশয়ের এই সকল বাক্যে হিন্দু ধর্ম্মের প্রসস্ততা ও বিশালতা সুন্দর রূপে বর্ণিত হইয়াছে। আমার এরূপ

মনে হয়, যে এই ধর্ম্মবাদীদিগের নিকট যে ইদানীন্তন কোন কোন জাতি আসিয়া ধর্ম্মের কথা বলে, ধর্ম্মোপদেশ দেয়, সে যেন জেঠার নিকট জেঠামি করা। হিন্দুধর্ম্মের প্রকৃতি আলোচনা করিলে বোধ হয় যে এধর্ম্ম কোনকালে বিলুপ্ত হইবে না। যতকাল ভারতবর্ষ থাকিবে, তত কাল এই ধর্ম্ম থাকিবে। অনেকে বলেন হিন্দুধর্ম্ম বিনষ্ট হইবে, তাহাদের কথা অমূলক। এ ধর্ম্মকে কে বিলুপ্ত করিতে পারে? বৌদ্ধেরা হিন্দুধর্ম্মকে বিলুপ্ত করিতে চেষ্টা করিয়াছিল, কিন্তু তাহাতে কৃতকার্য্য হয় নাই। মুসলমানেরা হিন্দু ধর্ম্মের বিনাশার্থ যৎপরনাস্তি চেষ্টা করিয়াছিল, কিন্তু ইহার কিছুই করিতে পারে নাই। খৃষ্টীয় মিসনরিরা এখানে ধর্ম্ম প্রচার করিতে আসিয়াছেন, কিন্তু হিন্দুধর্ম্মের বল দেখিয়া তাঁহাদিগকে এখন পালাই পালাই ডাক ছাড়িতে হইয়াছে। সম্প্রতি ডফ্ সাহেব বিলাতে এক বক্তৃতা করেন তাহাতে বলিয়াছেন, যে হিন্দুদিগের দর্শন শাস্ত্র এমন ব্যাপক যে ইউরোপীয় সকল প্রকার দার্শনিক মতের অনুরূপ তাহাতে পাওয়া যায়। এরূপ বুদ্ধিমান জাতিকে খৃষ্টীয় ধর্ম্মে প্রবৃত্ত করান দুষ্কর। হিন্দুধর্ম্ম হাতির মত। ইহার গাত্রে মশার ন্যায় অন্যান্য ধর্ম্মাবলম্বীরা আক্রমণ করে কিন্তু একবার গা ঝাড়া দিলেই কে কোথায় উড়িয়া যায়। যত কাল "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" এই মহাবাক্য ভারতে বিদ্যমান থাকিবে, তত কাল এ ধর্ম্মকে কেহ বিলুপ্ত করিতে পারিবে না। "আত্মক্রীড় আত্মরতিঃ ক্রিয়াবান এষব্রহ্মবিদাং বরিষ্ঠঃ" এইবাক্য যত দিন ব্রহ্মোপাসকের লক্ষণ বলিয়া ভারতে কীর্ত্তিত হইতে থাকিবে, ততকাল হিন্দুধর্ম্ম বিলুপ্ত হইবে না।

"আত্মবৎ সর্ব্বভূতেষু য পশ্যতি স পশ্যতি," "আত্মন প্রতিকূলানি পরেষাং ন সমাচরেৎ" যতকাল এইসকল উপদেশ ভারতবসীগণ কর্ত্তৃক সাদরে গৃহীত হইতে থাকিবে, ততকাল হিন্দুধর্ম্ম বিলুপ্ত হইবেনা। যতকাল হিন্দুধর্ম্ম থাকিবে, ততকাল হিন্দু নাম থাকিবে। হিন্দুনাম আমরা কখনই পরিত্যাগ করিতে পারি না। হিন্দুনামের সঙ্গে কত হৃদয়গ্রাহী ও মনোহর ভাব জড়িত রহিয়াছে। হিন্দু নাম উচ্চারিত হইলে আমাদের মনশ্চক্ষু সম্মুখে সেই সরস্বতীনদীতীরবাসী আদিম আর্য্যগণের বরণীয় মূর্ত্তি আবির্ভূত হয় যাঁহারা ঈশ্বরের সহিত মনুষ্যের নিকট সম্বন্ধ অনুভব করিয়া বলিয়া গিয়াছেন, 'ত্বং হি নঃ পিতাবসো ত্বং হি নো মাতা' "সখা পিতা পিতৃতমঃ পিতৃণাম্" "স্বাদু সখ্যং স্বাদ্বী প্রণীতিঃ" "ত্বং অস্মাকং তবাস্মি"। হিন্দু নাম উচ্চারিত হইলে আমাদের মনশ্চক্ষু সম্মুখে সেই তিত্তির ঋষির বরণীয় মূর্ত্তি আসিয়া উপস্থিত হয়, যিনি বলিয়া গিয়াছেন "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম যো বেদ নিহিতং গুহায়াং পরমে ব্যোমন্ সোঽশ্নুতে সর্ব্বান্ কামান্ সহ ব্রহ্মণা বিপশ্চিতাঃ।" হিন্দু নাম উচ্চারিত হইলে আমাদের মনশ্চক্ষু-সম্মুখে বরণীয় আর্য্যমূর্ত্তি মাণ্ডুক্য আসিয়া উপস্থিত হয়েন, যিনি বলিয়াছেন "শান্তং শিবমদ্বৈতং"। যখন আমরা এই হিন্দুনাম উচ্চারণ করি তখন আমাদের স্মৃতিক্ষেত্রে ব্যাঘ্রচর্ম্মাম্বর জটাকলাপধারী ব্যাসের বরণীয় মূর্ত্তি আসিয়া আবির্ভূত হয়, যিনি বলিয়াছেন, "আত্মনঃ প্রতিকূলানি পরেষাং ন সমাচরেৎ"। যখন আমরা এই হিন্দু নাম উচ্চারণ করি, তখন আমার

দিগের মনশ্চক্ষু-সম্মুখে মধুর স্বভাব অথচ স্বাধীনাত্মা বশিষ্ঠের বরণীয় মূর্ত্তি আসিয়া উপস্থিত হয়, যিনি বলিয়াছেন, "যুক্তিযুক্তমুপাদেয়ং বচনং বালকাদপি। অন্যং তৃণমিব ত্যজ্যমপ্যুক্তং পদ্মজন্মনা"॥ হিন্দুনাম উচ্চারিত হইলে আমাদের মনশ্চক্ষু-সম্মুখে সেই নবীন দূর্ব্বাদলশ্যাম ধীর প্রশান্ত মূর্ত্তি আবির্ভূত হয়েন, যিনি পিতৃ-সত্য পালন নিমিত্ত চতুর্দ্দশ বৎসর কাল অরণ্যে অশেষ ক্লেশ সহ্য করিয়াছিলেন ও জিতেন্দ্রিয়ত্ব ও সত্যবাদিতার পরাকাষ্ঠা প্রদর্শন করিয়াছিলেন। হিন্দুনাম উচ্চারিত হইলে আমাদের মনশ্চক্ষু-সম্মুখে যুধিষ্ঠির আসিয়া আবির্ভূত হয়েন, যাঁহার নাম ভারতবর্ষে ধর্ম্মশব্দের প্রতিবাক্য স্বরূপ হইয়া দাঁড়াইয়াছে। হিন্দুনাম উচ্চারিত হইলে সেই অলোকসামান্য পুরুষ আমাদিগের মনশ্চক্ষু সম্মুখে উপস্থিত হয়েন, যিনি যুধিষ্ঠিরকে আপনার মৃত্যু সাধনের উপায় বলিয়া দিয়া অসাধারণ মহত্ত্ব প্রকাশ করিয়াছিলেন এবং শরশয্যার কঠোর যন্ত্রণার মধ্য হইতে পাণ্ডবদিগকে অশেষ অমূল্য ধর্ম্মোপদেশ প্রদান করিয়াছিলেন। এই নাম উচ্চারিত হইলে সেই মহামনা রাজর্ষি জনক আমাদের স্মৃতিক্ষেত্রে উপস্থিত হয়েন, যিনি পুঙ্খানুপুঙ্খ রূপে বিষয়ের প্রতি মনোযোগী থাকিয়াও এক মুহূর্ত্তও অধ্যাত্মযোগ হইতে স্খলিত হইতেন না। এইনাম উচ্চারণ করিলে মহাত্মা পুরুরবাকে স্মরণ হয়, যিনি এলেক্‌জণ্ডরের নিকট শৃঙ্খলবদ্ধ হইয়া বন্দীভাবে নীত হইলে এবং এলেক্‌জণ্ডর "তোমার প্রতি কিরূপ ব্যবহার করিব" এই কথা জিজ্ঞাসা

কামন্দে বলিয়াছিলেন, “এক রাজা অন্য রাজারপ্রতি যেরূপ ব্যব-
হার করে, সেইরূপ করিবেন”। হিন্দু নাম কি মনোহর ! এনাম
কি কখন আমরা পরিত্যাগ করিতে পারি ? এই নাম ঐন্দ্রজালিক
প্রভাব ধারণ করে। এইনাম দ্বারা সমস্ত হিন্দুগণ ভ্রাতৃ-
সূত্রে সম্বদ্ধ হইবে। এই নামদ্বারা বাঙ্গালী, হিন্দুস্থানী
পঞ্জাবী, রজপূত, মাহারাট্টা, মাদ্রাজী, সমস্ত হিন্দুবগ
একহৃদয় হইবে। তাহাদিগের সকলের এক প্রকার
উন্নত কামনা হইবে, সকল প্রকার স্বাধীনতা লাভ জন্য
তাহাদের সমবেত চেষ্টা হইবে। অতএব যে পর্য্যন্ত আর্য্য
শোণিতের শেষ বিন্দু আমাদিগের শিরায় প্রবাহিত হইবে
আমরা এ নাম পরিত্যাগ করিব না। আমরা হিন্দুধর্ম্ম ও হিন্দুনাম
পরিত্যাগ করিয়া কি ক্রীতদাসের ন্যায় অন্যজাতির অনুকরণ
করিব ? ‘ক্রীতদাসের ন্যায় অন্যজাতির অনুকরণ করিলে
আভ্যন্তরিক বীর্য্যের হানি হয় এবং কোনমতেই স্বীয় মহত্ত্ব
সাধন হইতে পারে না। আমাদের দেশের লোকেরা অত্যন্ত
অনুকরণপ্রিয়। এমন অনুকরণ প্রিয় যে আজি যদি চীনেরা
আসিয়া আমাদের দেশের রাজা হয় তাহা হইলে তাহারা
কল্য পশ্চাদ্দেশে আপাদলম্বিত দীর্ঘ বেণী রাখে। কিন্তু
আমি যাহা বলিতেছি তাহা কি সমস্ত হিন্দুর সম্বন্ধে খাটে ?
ভারতবর্ষে কি শত শত সহস্র সহস্র লোক নাই,
যাহারা এইরূপ ক্রীতদাসের ন্যায় অন্যজাতিকে অনুকরণ
করিতে বিমুখ ? এমন সকল উন্নত পুরুষ যদি ভারত ভূমিতে
না থাকেন, তবে ভারত সমুদ্রের তরঙ্গ আসিয়া ভারতভূমিকে
ডুবাইয়া দিউক্, ভারতভূমি পৃথিবীর মানচিত্র হইতে অন্তর্হিত

হউক, তাহাতে কিছু মাত্র ক্ষতি নাই। আমরা কিছু নিউ-জিলণ্ডবাসী নহি যে একদিনেই হেট্ কোট্ পরিয়া সকলে সাহেব সাজিয়া উঠিব। ইহা ক্রীতদাসের কার্য্য। আমরা কখনই এরূপ ক্রীতদাস নহি। আমাদের আভ্যন্তরিক সারবত্তা আছে, হিন্দু জাতির ভিতরে এখনো এমন সার আছে যে তাহার বলে তাহারা আপনাদিগের উন্নতি আপনারাই সাধন করিবে। হিন্দুজাতি অবশ্যই আপনা আপনি উন্নত হইয়া পৃথিবীর অন্যান্য সুসভ্য জাতিদিগের সমকক্ষ হইবে। ধর্ম্মোৎপাদ্য সভ্যতাই প্রকৃত সভ্যতা। সে সভ্যতা এখনো পৃথিবীতে প্রাদুর্ভূত হয় নাই। আমার আশা হইতেছে যে হিন্দুজাতি পুনরায় প্রাচীন কালের ধর্ম্মোৎপাদ্য সভ্যতা—এমন কি, তাহা অপেক্ষাও অধিকতর ধর্ম্মোৎ-পাদ্য সভ্যতা লাভ করিয়া পৃথিবীর মধ্যে সর্ব্বশ্রেষ্ট জাতি বলিয়া গণ্য হইবে। আমরা ত রাজ্য বিষয়ে স্বাধীনতা ভ্রষ্ট হইয়াছি, আবার কি সামাজিক রীতি নীতি বিষয়েও স্বাধীনতা হারাইতে হইবে? মহাকবি হোমর বলিয়াছেন "যখনই মনুষ্য পরাধীন হয়, তখনই সে অর্দ্ধেক পুরুষত্ব হারায়"। যদি আমরা এই রূপে সর্ব্ব প্রকারে পরাধীন হইয়া পড়ি, আর কি আমাদের উঠিবার শক্তি থাকিবে? পরাধীনতাতে মনের কি বীর্য্য থাকে? মনের যদি বীর্য্য গেল, তবে উন্নতি লাভ কি প্রকারে হইবে? হিন্দুজাতি এইরূপে সর্ব্ব প্রকারে পরহস্তগত হইয়া কি একবারে বিলুপ্ত হইয়া যাইবে? আমার ইহা কখনই বিশ্বাস হয় না। আমার এই রূপ আশা হইতেছে, পূর্ব্বে যেমন হিন্দুজাতি বিদ্যা বুদ্ধি সভ্যতা জন্য

বিখ্যাত হইয়াছিল, তেমনি পুনরায় সে বিদ্যা বুদ্ধি সভ্যতা ধর্ম্ম জন্য সমস্ত পৃথিবীতে বিখ্যাত হইবে। মিল্টন তাঁহার স্বজাতীয় উন্নতির সম্বন্ধে এক স্থানে বলিয়াছেন।

"Methinks I see in my mind a noble and puissant nation rousing herself like a strong man after sleep and shaking her invincible locks; methinks I see her as an eagle mewing her mighty youth and kindling her undazzled eyes at the full mid-day beam."

আমিও সেইরূপ হিন্দুজাতি সম্বন্ধে বলিতে পারি "আমি দেখিতেছি আমার সম্মুখে মহাবল পরাক্রান্ত হিন্দুজাতি নিদ্রা হইতে উত্থিত হইয়া বীরকুণ্ডল পুনরায় স্পন্দন করিতেছে এবং দেববিক্রমে উন্নতির পথে ধাবিত হইতে প্রবৃত্ত হইতেছে। আমি দেখিতেছি যে এই জাতি পুনরায় নব-যৌবনান্বিত হইয়া পুনরায় জ্ঞান ধর্ম্ম ও সভ্যতাতে উজ্জ্বল হইয়া পৃথিবীকে সুশোভিত করিতেছে; হিন্দু জাতির কীর্ত্তি, হিন্দু-জাতির গরিমা, পৃথিবীময় পুনরায় বিস্তারিত হইতেছে।" এই আশাপূর্ণ হৃদয়ে ভারতের জয়োচ্চারণ করিয়া আমি অদ্য বক্তৃতা সমাপন করিতেছি।

মিলে সবে ভারত সন্তান<br>
একতান মন প্রাণ,<br>
গাও ভারতের যশোগান।<br>
ভারত ভূমির তুল্য আছে কোন্ স্থান?<br>
কোন্ অদ্রি হিমাদ্রি সমান?<br>
ফলবতী বসুমতী, স্রোতস্বতী পুণ্যবতী<br>
শতখনি রত্নের নিধান।<br>
হোক্ ভারতের জয়,<br>
জয় ভারতের জয়,

গাও ভারতের জয়,
কি ভয় কি ভয়,
গাও ভারতের জয় ॥
রূপবতী সাধ্বী সতী ভারত ললনা।
কোথা দিবে তাদের তুলনা।
শর্ম্মিষ্ঠা সাবিত্রী সীতা, দময়ন্তী পতিরতা,
অতুলনা ভারত ললনা।
হোক্ ভারতের জয়,
জয় ভারতের জয়,
গাও ভারতের জয়,
কি ভয় কি ভয়,
গাও ভারতের জয়।
বশিষ্ঠ গৌতম অত্রি মহামুনিগণ।
বিশ্বামিত্র ভৃগু তপোধন।
বাল্মীকি বেদব্যাস, ভবভূতি কালিদাস,
কবিকুল ভারত ভূষণ।
হোক্ ভারতের জয়,
জয় ভারতের জয়,
গাও ভারতের জয়,
কি ভয় কি ভয়,
গাও ভারতের জয়।
বীরযোনি এই ভূমি বীরের জননী ;
অধীনতা আনিল রজনী,
সুগভীর সে তিমির, ব্যাপিয়া কি রবে চির,
দেখা দিবে দীপ্ত দিনমণি।
হোক্ ভারতের জয়,
জয় ভারতের জয়,
গাও ভারতের জয়,

কি ভয় কি ভয়,
গাও ভারতের জয় ।
ভীষ্মদ্রোণ ভীমার্জ্জুন নাহি কি স্মরণ ?
পৃথুরাজ আদি বীরগণ !
ভারতের ছিল সেতু, যবনের ধূমকেতু,
আর্ত্তবন্ধু দুষ্টের দমন ।
হোক্ ভারতের জয়,
জয় ভারতের জয়,
গাও ভারতের জয়,
কি ভয় কি ভয়,
গাও ভারতের জয় ।
কেন ডর, ভীরু ! কর সাহস আশ্রয়,
যতোধর্ম্মস্ততো জয় ।
ছিন্ন ভিন্ন হীনবল, ঐক্যেতে পাইবে বল,
মায়ের মুখ উজ্জ্বল করিতে কি ভয় ।
হোক্ ভারতের জয়,
জয় ভারতের জয়,
গাও ভারতের জয়,
কি ভয় কি ভয়,
গাও ভারতের জয় ।”

# পরিশিষ্ট।

আমি এই পরিশিষ্টে হিন্দুধর্ম্ম বিষয়ে ইওরোপীয়দিগের, এবং হিন্দু-ধর্ম্ম ও তাহার সহিত ব্রাহ্ম ধর্ম্মের সম্বন্ধ বিষয়ে ব্রাহ্মদিগের, অভিপ্রায় দিলাম। ইওরোপীয়দিগের অভিপ্রায় পাঠ করিয়া হিন্দুধর্ম্মের একেশ্বর বাদিতা ও অন্যান্য উৎকৃষ্ট গুণ ইংরাজীতে কৃতবিদ্য ব্যক্তিদিগের আরো হৃদ্গত হইবে এই জন্য তাহা এখানে প্রকাশিত হইল। পরিশিষ্টের পরিশেষে প্রকৃত অসম্প্রদায়িকতা কাহাকে কহে সে বিষয়েও কিছু বলিলাম।

## হিন্দুধর্ম্ম বিষয়ে ইওরোপীয়দিগের অভিপ্রায়।

"The history of the Hindu religion, although not traceable with chronological precision, exhibits unequivocal proof that it is by no means of that unalterable character which has been commonly ascribed to it. There are many indications which cannot be mistaken, that it has undergone at different periods important alterations in both form and spirit. These are little heeded, have been little investigated and are little known by even the most learned of the Brahmans. Some have been pointed out by the late Hindu reformer Raja Ram Mohun Roy, but even he was unaware of their full extent." Wilson's Essays on the Religion of the Hindus, vol. II, page 44.

"Upon this, however, seems to have been grafted some loftier speculations, and the elements came to be regarded as types and

emblems of divine power, as there can be no doubt that the fundamental doctrine of the Vedas is monotheism. 'There is in truth' say repeated texts, 'but one deity, the Supreme Spirit.' 'He from whom the universal world proceeds, who is the Lord of the universe, and whose work is the universe, is the Supreme Being.' Injunctions also repeatedly occur to worship Him, and Him only. 'Adore God alone, know God alone, give up all other discourse,' and the Vedant says, 'it is found in the Vedas that none but the Supreme Being is to be worshipped, nothing excepting him should be adored by a wise man.' It was upon these and similar passages that Ram Mohun Roy grounded his attempts to reform the religion of his countrymen, to put down idolatry, and abolish all idolatrous rites and festivals, and substitute the worship of One God by means of prayers and thanksgiving. His efforts were not very successful, not so successful as they might have been had he confined himself to their legitimate objects; but he involved himself in questions of Christian polemics and European politics, and intermitted his exertions for the subversion of Hindu idolatry. He did not however, labour wholly in vain and there is a society (Tuttabodhinee Sobha) which although not numerous is highly respectable, both for station and talent, which professes faith in one only only Supreme God, and assembles once a week, on a sunday to perform divine service, consisting of prayers, hymns, and a discourse in Bengalee or Sanskrit, on moral obligations or the attributes and nature of the Deity. A leading preacher at those meetings, when I left India, was a learned Brahman, who was professor of Hindu law in the Sanskrit College of Calcutta." Ibid p. p. 51-52.

"Ministration to idols in temples is held by ancient authorities infamous. Manu repeatedly classes the priests of a temple with persons unfit to be admitted to private sacrifices, or to be associated with on any occasion; and even still, the priests who attend upon the images in public are considered as of a scarcely reput-

able order by all Hindus of learning and respectability. The worship of images is declared to be an act of inferior merit even by later authorities, those perhaps with which it originated, and it is defended only upon the same plea which has been urged in other times and other countries—that the vulgar cannot raise their conceptions to abstract deity, and require some perceptible object to which their senses may be addressed. 'Corresponding to the natures of different powers and qualities' it is said 'numerous figures have been invented for the benefit of those who are not possessed of sufficient understanding.' And again: 'The vulgar look for their Gods in water; men of more extended knowledges, in the celestial bodies; the ignorant, in wood, bricks and stones.' It is almost certain therefore, that the practice of worshipping idols in temples was not the religion of the Vedas." Ibid, pp. 53-54.

"There are several sects that have abandoned all worship of idols, that deny the efficacy of faith in any of the popular divinities, and question the reasonableness of many ot the existing institutions: they have substituted a moral for a ceremonial code, and address their prayers to one only God. These sects are not numerous but they are in general respectable." Ibid, page 76.

"The Brahmans who compiled a code of Hindu Law, by command of Warren Hastings, preface their performance by affirming the equal merit of every form of religious worship. Contrarieties of belief and diversities of religion, they say, are in fact part of the scheme of Providence, for as a painter gives beauty to a picture by a variety of colours, or as a gardener embellishes his garden with flowers of every hue, so God appointed to every tribe its own faith and every sect its own religion, that man might glorify him in diverse modes, all having the same end, and being equally acceptable in his sight." Ibid, page 82.

"The simple fact, then, of the existence of One Supreme Spiritual Cause of all things—supreme over and quite distinct from

